No. 261.
FORT WILLIAM,
GENERAL DEPARTMENT,
*The 5th April*, 1843.

The following Notification by the Right Honourable the Governor General is ordered to be published in the Calcutta Gazette:

No. 39 of 1843.
NOTIFICATION.
GENERAL DEPARTMENT,
*Agra, 23d March*, 1843.

The Honourable T. C. Robertson, Lieutenant Governor, resigned the Government of the North Western Provinces, and the Civil Service of the Honourable East India Company, from the 1st instant, being about to proceed from Bombay to Europe on the Steamer Victoria.

(Signed) C. G. MANSEL,
*Offg. Secy. to Govt. of India,*
*with the Governor General.*

By order of the Honourable the President in Council,

T. R. DAVIDSON,
*Offg. Secy. to Govt. of India.*

---

No. 529.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

JUDICIAL AND REVENUE DEPARTMENT.
LEAVE OF ABSENCE.
*The 3d April*, 1843.

Mr. R. J. Brassey, Civil Assistant Surgeon at Sarun, for six months, under Medical Certificate, to proceed to sea for the benefit of his health.

APPOINTMENTS.

Mr. C. A. Lushington, Assistant to the Magistrate and the Collector of Sarun, to officiate as Register of Deeds under Act XXX. of 1838, during the absence of Mr. Assistant Surgeon Brassey.

*The 10th April*, 1843.

Mr. T. C. Hutchinson to officiate as Assistant Surgeon at Darjeeling in the room of Mr. Assistant Surgeon S. M. Griffith.

Mr. E. H. Lushington, Assistant to the Magistrate and the Collector of 24-Pergunnahs, to exercise the special powers described in Section 2, Regulation III. of 1821.

Mr. Assistant Surgeon J. Pagan, of Midnapore, to be Register of Deeds under Act XXX. of 1838 in that District.

Mr. H. V. Bayley to officiate as Special Deputy Collector of Midnapore during the absence of Mr. A. Grote, or until further orders.

The following Gentlemen are nominated Members of Municipal Committees at Patna:

FOR THE EASTERN DIVISON OF THE TOWN.

Mr. J. Davies, Baboo Bolakee Lal, Baboo Toolseeram, Syed Uzhar Ullee, Shaikh Imdad Ally, and Mehdee Ullee Khan.

[*Government Gazette*, 18*th April*, 1843.]

২৬১ নম্বর।
ফোর্ট উলিয়ম।
জেনরল ডিপার্টমেন্ট।
১৮৪৩ সাল ৫ আপ্রিল।

শ্রীযুত গবরনর জেনরল বাহাদুরের নীচের লিখিত বিজ্ঞাপন কলিকাতার গেজেটে প্রকাশ করিবার হুকুম হইয়াছে।

১৮৪৩ সাল ৩৯ নম্বর।
বিজ্ঞাপন।
জেনরল ডিপার্টমেন্ট।
আগ্রা। ১৮৪৩ সাল ২৩ মার্চ।

লেপ্টেনেণ্ট গবরনর শ্রীযুত অনরবিল টি সি রাবর্টসন সাহেব বিক্টোরিয়া নামক বাষ্পীয় জাহাজের দ্বারা বোম্বাইহইতে ইউরোপে গমন করিতে মনস্থ করিয়া বর্ত্তমান মাসের ১ তারিখঅবধি উত্তর পশ্চিম প্রদেশের গবর্ণমেণ্টের ভারের এবং শ্রীযুত কোম্পানি বাহাদুরের সিবিলসম্পর্কীয় কর্ম্মের ইশ্তাফা দিয়াছেন।

সি জি মানসল্‌প

শ্রীযুত গবরনর জেনরলর বাহাদুরের সমভিব্যাহারি ভারতবর্ষের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।

শ্রীযুত প্রসীডেণ্ট সাহেব বাহাদুরের হজুর কৌন্সেলের হুকুমক্রমে।

টি আর ডেবিডসেন।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।

---

৫২৯ নম্বর।
বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবরনর সাহেবের হুকুম।
জুডিসিয়ল ও রেবিনিউ ডিপার্টমেণ্ট।
ছুটী।
১৮৪৩ সাল ৩ আপ্রিল।

সারণের সিবিল আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত আর জে ব্রাসি সাহেব আপনার স্বাস্থ্যার্থে সমুদ্রে গমনের নিমিত্ত চিকিৎসকের সর্টিফিকটক্রমে ছয় মাসের ছুটী পাইয়াছেন।

নিয়োগ।

শ্রীযুত ডাক্তর ব্রাসি সাহেবের অনুপস্থানপর্য্যন্ত সারণের মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টাণ্ট শ্রীযুত সি এ লশিংটন সাহেব ১৮৩৮ সাহের ৩০ আইনানুসারে দলীলদস্তাবেজের রেজিষ্টরীর কার্য্য করিবেন।

১৮৪৩ সাল সাল ১০ আপ্রিল।

আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত এস এম গ্রোফিথ সাহেবের পরিবর্ত্তে শ্রীযুত টি সিঁ হচিনসন সাহেব দারজিলিঙ্গের আসিষ্টাণ্ট চিকিৎসকতা কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

চব্বিশপরগনার মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবরের আসিষ্টাণ্ট শ্রীযুত ই এচ লশিংটন সাহেব ১৮২১ সালের ৩ আইনের ২ ধারার নির্দ্দিষ্ট বিশেষ ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

মেদিনীপুরের আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত জে পেগন সাহেব ঐ জিলাতে ১৮৩৮ সালের ৩০ আইনানুসারে দলীলদস্তাবেজের রেজিষ্টর হইবেন।

শ্রীযুত এ গ্রোট সাহেবের অনুপস্থান কি অন্য হুকুম না হওনপর্য্যন্ত শ্রীযুত এচ বি বেলি সাহেব মেদিনীপুরের স্পেসিয়ল ডেপুটী কালেক্টরী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

নীচের লিখিত সাহেবেরা শহর পাটনার নগরীয় কার্য্য করণার্থ কমিটির পদে নিযুক্ত হইয়াছেন।

বিশেষতঃ শহরের পূর্ব্ব দিগে শ্রীযুত জে ডেবিস সাহেব ও শ্রীযুত বাবু বোলাকিলাল ও শ্রীযুত বাবু তুলসীরাম ও শ্রীযুত সায়দ আসর আলী ও শ্রীযুত সেখ এমদাদ আলী এবং শ্রীযুত মেহদি আলী খাঁ।

For the Western Division of the Town.

Mr. J. Davies, Syed Altaf Hossein Khan, Rae Koosul Sing, Shaik Fuzel Allee, Moulvie Ahmudoollah, and Rae Behareepershaud.

## LEAVES OF ABSENCE.

Brevet Captain C. G. Landon, commanding Khoordah and Balasore Paik Companies, from 16th February to the 30th instant, under Medical Certificate.

Baboo Govinchunder Kur, Uncovenanted Deputy Collector in Beerbhoom, for one month, under Medical Certificate.

## NOTIFICATIONS.

Mr. George Plowden assumed charge of the office of Secretary to the Sudder Board of Revenue on the 1st instant.

Mr. W. J. H. Money received charge of the office of Magistrate, of Moorshedabad from Mr. W. H. Elliott on the 27th ultimo.

Mr. A. G. Macdonald received charge of the Collectorate of Rungpore from Mr. A. Dick on the 1st instant.

Mr. Assistant Surgeon G. Saunders assumed charge of the Medical duties of Nowgong, in Assam, from Mr. Apothecary Simons on the 24th ultimo. The latter Officer has been directed to return to his own Station at Gowahatty.

F. J. Halliday,
*Secy. to the Govt. of Bengal.*

পশ্চিম দিগের নিমিত্ত।

শ্রীযুত জে ডেবিস সাহেব ও শ্রীযুত সায়দ আলতফ হুসেন খাঁ ও শ্রীযুত রায় খোসাল সিংহ ও শ্রীযুত সেখ ফজল আলী ও শ্রীযুত মৌলবী আহমদুল্লা ও শ্রীযুত রায় বেহারিপ্রসাদ।

## ছুটী।

খোর্দ্দা এবং বালেশ্বরের পাইকের অধ্যক্ষ কাপ্তান শ্রীযুত সি জি লাণ্ডন সাহেব চিকিৎসকের সর্টিফিকটক্রমে ফেব্রুআরি মাসের ১৬ তারিখঅবধি বর্ত্তমান মাসের ৩০ তারিখপর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

বীরভূমের অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু গোবিন্দচন্দ্র কর চিকিৎসকের সর্টিফিকটক্রমে এক মাসের ছুটী পাইয়াছেন।

## বিজ্ঞাপন।

শ্রীযুত জর্জ প্লোডেন সাহেব বর্ত্তমান মাসের ১ তারিখে সদর বোর্ড রেবিনিউর সেক্রেটারীর কর্ম্ম গ্রহণ করিলেন।

শ্রীযুত ডবলিউ জে এচ মনি সাহেব গত মাসের ২৭ তারিখে শ্রীযুত ডবলিউ এচ এলিয়ট সাহেবের স্থানে মুরশিদাবাদের মাজিষ্ট্রেটী কর্ম্ম গ্রহণ করেন্।

শ্রীযুত এ জি মেকডনাল্ড সাহেব বর্ত্তমান মাসের ১ তারিখে শ্রীযুত এ ডিক সাহেবের স্থানে রঙ্গপুরের কালেক্টরী কর্ম্ম গ্রহণ করেন।

আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত জি সাণ্ডর্স সাহেব গত মাসের ২৪ তারিখে ঔষধপ্রস্তুতকারক শ্রীযুত সি জে সিমন্স সাহেবের স্থানে আসামের নওগাঁর চিকিৎসকতা কর্ম্ম গ্রহণ করেন্। শ্রীযুত সিমন্স সাহেবকে গৌহাটীতে স্বীয় কর্ম্মে প্রত্যাগমন করিতে হুকুম হইয়াছে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

# GOVERNMENT ADVERTISEMENTS.

# গবর্ণমেণ্টের ইশ্‌তিহার।

## SALT.

## নিমক।

এস্তাহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারানের উচিত যে ঐ নেমকের রকম জিলা ২৪ পরগনার মোং বালিয়াঘাটা গোলায় নমুনা দৃষ্টে খাতিরজমামত বুঝিয়া খরিদ করেন্ আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখদর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| জেলা ২৪ পরগনা বালিয়াঘাটা | বালিয়াঘাটা | ১২৪৯ সাল | মোন ২০০০/ | কোং ৪৫০৲ টাকা |

বোর্ড পরিমিট নিমক ও আফিম তাং ১৫ আপ্রেল সন ১৮৪৩ সাল। এচ টরেন্স। সেক্রেটারী।

## SALES OF LAND.

## জমীদারী নীলাম।

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

জালাল মহম্মদ এক কেতা দরখাস্ত এই বৃত্তান্তে গুজরায় যে কীং কান্দরা আয়মা বরকতুল্লা যাহার সদর জমা ৭॥/০ টাকা সরকারের বাকী আদায় কারণ নীলাম হওয়ায় মজহর ও মেছারউদ্দিন খরিদ করিয়া নীলাম মঞ্জুরির পর পণের বেবাক টাকা দাখিল করিয়াছে পরে মেছারউদ্দিন ঐ মহালের আপন অর্দ্ধেক হিস্যা মজহরকে বিক্রী করিয়া কওয়ালা রীতিমত লিখিয়া দিয়াছে মতে মজহর প্রার্থনা রাখে যে ঐ অর্দ্ধেক তাহুদে মজহরের নাম জারী করা যায় অতএব ইস্তাহার দেওয়া যাইতেছে যে সেওয়ায় মজহর অন্য কেহ ঐ মহালের দারিদার থাকে তবে ১৫ রোজ মধ্যে হজুরে হাজির হইয়া আপন২ দরখাস্ত যায় সাবুদ গুজরায় নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক ইতি সন ১৮৪৩ সাল ৭ আপ্রিল মোতাবক সন ১২৪৯ তাং ২৬ চৈত্র।

*Moorshedabad Collectorate, 7th April,* 1843.

W. J. H. Money, *Collector.*

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৩। ১৮ আপ্রিল।]

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

গোলাম ছমদানি ও গোলাম রবিয়া এক কেতা দরখাস্ত এই মর্ম্মে গুজরায় যে জগদ্দুর্লভ সিংহপ্রভৃতির জমিদারি পরগনে চূণাখালি সরকারের বাকী আদায় কারণ নীলাম হওয়াতে সরকারের পাওনা বাদে ৮০৮৲৪ টাকা তহবিলে মজুদ আছে মতে মজহরাণ প্রার্থনা রাখে যে মজহরাণের পিতা মুনসী এনাএতউল্লার রকম ৶০ আনার পণফাজিলের ১৫১॥০ টাকা উহারদিগে দেওয়া যায় এবিধায় এস্তাহার দেওয়া যাইতেছে যে উক্ত রকমের পণাধিক্য উক্ত ১৫১॥০ টাকার সেওয়ায় মজহরাণ অন্য কেহ দাবিদার থাকে তবে ১৫ রোজ মধ্যে হজুরে হাজির হইয়া তাহার দরখাস্ত করে নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক ইতি সন ১৮৪৩ সাল তারিখ ৬ আপ্রেল মোতাবক সন ১২৪৯ তাং ২৫ চৈত্র।

*Moorshedabad Collectorate, 6th April*, 1843. W. J. H. Money, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

জগন্নাথপ্রসাদ সিংহ এক কেতা দরখাস্ত এই মর্ম্মে গুজরায় যে কীং পরগনে গোপীনাথপুর যাহার জমা ৭৩৫৪৸/১০ টাকা রাসবেহারি ও বলরাম সিংহদিগরের নামে তাহুত লেখা যাইত সরকারের বাকী আদায় কারণ বিক্রয় হইয়া সরকারের পাওনা বাদে ৮৭৭৮২৲ টাকা তহবিলে মজুদ আছে তাহার মধ্যে রাসবেহারি ও নন্দকুমার সিংহের হিস্যা /৮॥১০ ক্রান্তির কাত জমা ৬৫৭৲ টাকা যাহাতে মজহরের নিজ হিস্যা ৭/১৬। ক্রান্তির জমা ১৬৪। টাকার কাত পণফাজিল ১১৫৭।/৬॥ টাকা মজহরের পাওনা মতে প্রার্থনা রাখে যে ঐ টাকা উহাকে দেওয়া যায় অতএব ইস্তাহার দেওয়া যায় যে সেওয়ায় মজহর অন্য কেহ ঐ টাকার দাবিদার থাকে ১৫ রোজ মধ্যে হজুরে হাজির হইয়া আপন২ দরখাস্ত মায় সাবুদ গুজরায় নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক ইতি সন ১৮৪৩ সাল তারিখ ৭ আপ্রেল মোতাবেক সন ১২৪৯ সাল তাং ২৬ চৈত্র।

*Moorshedabad Collectorate, 7th April*, 1843. W. J. H. Money, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

সৈদাবাদ সাকীনের বিনোদীলাল বন্দ্যোপাধ্যায় এক কেতা দরখাস্ত এই মর্ম্মে গুজরায় যে রাসবেহারি সিংহ প্রভৃতির জমিদারি পরগনে গোপীনাথপুর সরকারের বাকী আদায় কারণ ৮৯৫০০৲ টাকা মুল্যে নীলাম হইয়া সরকারের বাকী কর্ত্তন বাদে ৮৭৭৮২৶০ টাকা তহবিলে আমানৎ আছে মতে মজহর প্রার্থনা রাখে যে উক্ত মহালের রাসবেহারি সিংহের নামের রকম /১২/১০ = ও নীলাম খরিদা দরুন নন্দকুমার সিংহের রকম ৬॥= একুনে দুই রকমের /৮॥১০ আনার পণাধিক্যের রকম সিক্কা ১১৫৭।/৬॥ টাকা মজহরের হেবাসুরত পাওনা তাহাকে দেওয়া যায় এমতে ইস্তাহার দেওয়া যাইতেছে যে উক্ত রকমের পণাধিক্য উক্ত টাকা সেওয়ায় মজহর অন্য কেহ দাবিদার থাকে তবে ১৫ রোজ মধ্যে হজুরে হাজির হইয়া তাহার দরখাস্ত করে নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক ইতি সন ১৮৪৩ সাল তারিখ ৬ আপ্রেল মোতাবক সন ১২৪৯ সাল ২৫ চৈত্র।

*Moorshedabad Collectorate, 6th April*, 1843. W. J. H. Money, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

জেলা বীরভূমের সংক্রান্ত মোকাম কয়থার মুনসেফের ডিক্রীর টাকা ধর্ম্মজয় মণ্ডল ডিক্রীদারের পাওনা মৃত রহরমতুল্লার উত্তরাধিকারি তস্য পরিজন বিলনবিবি দেনদারের দেনা আদায় কারণ চতুর্দ্দশ বিভাগের শ্রীযুত রেবিনিউর কমিস্যনর বাহাদুরের চলিত সনের ২২ মার্চের চিঠী ও জেলা বীরভূমের শ্রীযুত জজ সাহেবের ঐ সনের ২১ জানুআরির রুবকারির হুকুমানুসারে ঐ দেনদারের নীচের লিখিত সম্পত্তি সন ১৭৯৩ সালের ৪৫ আইন ও সন ১৭৯৬ সালের ১২ আইনের মর্ম্মানুযায়ী সন ১৮৪৩ সালের ১৭ মেই মোতাবক সন ১২৫০ সালের ৪ জ্যৈষ্ঠ রোজ বুধবার নীলাম হওনের ইস্তাহার দেওয়া যাইতেছে যদি দেনদার এই ইস্তাহারের লিখিত সমুদয় টাকা নীলামের তারিখে দ্বিতীয় প্রহর দিবসপর্য্যন্ত ডাক আরম্ভ হওয়ার পূর্ব্ব দাখিল না করে তবে ঐ তারিখে দ্বিতীয় প্রহর দিবস বাজিবার সময় এই জেলার কালেক্টরীর কাছারী মোকাম বহরমপুরাতে নীলাম হইবেক যে কেহ খরিদের বাসনা রাখহ ঐ তারিখে ডাক আরম্ভ হওয়ার পূর্ব্বে ফিশত ১৫৲ টাকা হিসাবে ফিস সমেত হাজির হইয়া আইনমত খরিদ করহ এবিষয় সকলের জ্ঞাতকারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তারিখ ৮ আপ্রিল মোতাবক সন ১২৪৯ সাল তাং ২৭ চৈত্র।

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল | নাম তালুকদার | সদর জমা সালিয়ানা | তাইন রকম যাহা নীলাম হইবেক | তায়দাদ ডিক্রীর টাকা | নীলামী কৈং মহাজনের রাজস্বের বাকী যাহা খরিদারকে দিতে হইবেক |
|---|---|---|---|---|---|---|---|
| ১ | ২৩২০ | কীং মৌজে রঘুনাথপুর | নইমুল্লা ও নহবতুল্লা ও রহমতুল্লা ও বৈকুণ্ঠ নাথ দাস ও ইন্দ্রদমন সিংহ ও রহিমুল্লা | মোট জমা ৭১৭।২ মধ্যে রকম চারি আনা জমা ১৭৯।/০॥ পাই | জেলা বীরভূমের শ্রীযুত জজ সাহেবের সন ১৮৪৩। ২১ জানুআরির রুবকারী অনুযায়ী এই মহালের রকম ।০ চারি আনা রহমতুল্লার হক নীলাম হইবেক। | উক্ত রুবকারি অনুযায়ী ২১২।৬ আর আসল ১৫১৶১৬ টাকার ইস্তক ২১ জানুআরি লাগাইদ ১৬ মেই সন হাল মুদ্দৎ ৩।২৭ রোজের কাত ৫৸৶৪ —— ২১৮৶১০ | |

সদর বোর্ডের সন ১৮৪১ সালের ২০ সেপ্টেম্বর তারিখের ২৫ নম্বরের সরকুলর চিঠীর আজ্ঞানুযায়ি বিজ্ঞাপন করা যায় যে উক্ত ভূমির সাবেক মালিকের উপর যে সকল দায় আছে তাহা খরিদারকে অর্শিবেক এবং মহালের পর সরকারের যে দাওয়া থাকে ঐ নীলামের দ্বারা কিছু লোপ হইবেক না ইতি।

*Moorshedabad Collectorate, 8th April, 1843.* W. J. H. Money, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

জেলা বীরভূমের সংক্রান্ত মোকাম কয়থার মুনসেফের ডিক্রীর টাকা গঙ্গাপ্রসাদ শাহা ডিক্রীদারের পাওনা কৃষ্ণমোহন মিত্র দেনদারের দেনা আদায় কারণ চতুর্দ্দশ বিভাগের প্রবল প্রতাপ শ্রীযুত রেবিনিউর কমিস্যনর সাহেবের চলিত সনের ২২ মার্চের চিঠী ও জেলা বীরভূমের শ্রীযুত জজ সাহেবের ঐ সনের ১৯ জানুআরির রুবকারীর আজ্ঞানুযায়ি উক্ত দেনদারের নীচের লিখিত সম্পত্তি সন ১৭৯৩ সালের ৪৫ আইন ও সন ১৭৯৬ সালের ১২ আইনের মর্ম্মানুযায়ি সন ১৮৪৩ সালের ১৭ মেই মোতাবক সন ১২৫০ সালের ৪ জ্যৈষ্ঠ রোজ বুধবার নীলাম হওনের ইস্তাহার দেওয়া যাইতেছে যদি দেনদার এই ইস্তাহারের লিখিত সমুদয় টাকা নীলামের তারিখে দ্বিতীয় প্রহর দিবসপর্য্যন্ত ডাক আরম্ভ হওয়ার পূর্ব্ব দাখিল না করে তবে এই তারিখে দ্বিতীয় প্রহর দিবা বাজিবার সময় এই জেলার কালেক্টরীর কাছারী মোকাম বহরমপুরাতে নীলাম হইবেক যে কেহ খরিদের বাসনা রাখহ এই তারিখে ডাক আরম্ভ হওয়ার পূর্ব্ব ফিশত ১৫ টাকা হিসাবে ফিস সমেত হাজির হইয়া আইনমত খরিদ করহ এ বিষয় সকলের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল। ইতি সন ১৮৪৩ সাল তারিখ ৮ আপ্রিল মোতাবক সন ১২৪৯ সাল তাং ২৭ চৈত্র।

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল | নাম তালুকদার | সদর জমা মালিয়ানা | তাইন রকম যাহা নীলাম হইবেক | তায়দাদ ডিক্রীর টাকা | নীলামী মহালের রাজস্বের বাকী যাহা খরিদারকে দিতে হইবেক | কৈং |
|---|---|---|---|---|---|---|---|---|
| ৩ | ২০৪৭ | কিসমত জড়ি ওং | চন্দ্রনারায়ণ মিত্র | মোট জমা ৫২৲১০ পাই মধ্যে রকম এক আনার জমা ৩।১ | জেলা বীরভূমের শ্রীযুত জজ সাহেবের সন ১৮৪৩ সালের ১৯ জানুআরির রুবকারি অনুয়ায়ি এই মহালের রকম /০ এক আনা কৃষ্ণমোহন মিত্র দেনদারের হক নীলাম হইবেক | উক্ত রুবকারী অনুয়ায়ি ২২৸০ আর আসল ১৮৲১১৸ টাকার সুদ ইস্তক সন হালের ১৯ জানুআরি লাগাইত ১৬ মেই মুদ্দৎ ৩।২৯ রোজের কাত ॥৵৬ ——— ২৩।৵৬ | | |

সদর বোর্ডের সন ১৮৪১ সালের ২০ সেপ্টেম্বর তারিখের ২০ নম্বরের সরকুলর চিঠীর আজ্ঞানুযায়ি বিজ্ঞাপন করা যায় যে উক্ত ভূমির সাবেক মালিকের উপর যে সকল দায় আছে তাহা খরিদারকে অর্শিবেক এবং মহালের পর সরকারের যে দাওয়া থাকে ঐ নীলামের দ্বারা কিছু লোপ হইবেক না ইতি।

*Moorshedabad Collectorate, 8th April, 1843.* W. J. H. Money, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

বলভদ্রপ্রসাদ সিংহের বনিতা মহামায়া দাস্যা এক কেতা দরখাস্ত এই মর্ম্মে গুজরায় যে পরগনে গোপীনাথপুর যাহার সদর জমা ৭৩৫৪৸/১০ টাকা রাসবেহারি সিংহদিগরের নামে তাহুদ লেখা যাইত সরকারের বাকী আদায় কারণ বিক্রী হইয়া সরকারের পাওনা বাদে ৮৭৭৮২৲ টাকা তহবিলে মজুদ আছে তাহার মধ্যে রাসবেহারি ও নন্দকুমার সিংহের হিস্যা /৮॥১০ ক্রান্তির কাত জমা ৬৫৬৲ টাকা তাহাতে মজহর নিজ হিস্যা ৭/১৬৸৶ কাত সদর জমা ১৬৪৲ টাকার কাত পণফাজিল ১৯৫৭।/৬॥ টাকা মজহরার পাওনা মতে প্রার্থনা রাখে যে ঐ টাকা উহাকে দেওয়া যায় অতএব ইস্তাহার দেওয়া যায় যে সেওয়ায় মজহরা অন্য কেহ ঐ টাকার দাবিদার থাকে ১৫ রোজ মধ্যে হজুরে হাজির হইয়া আপন২ দরখাস্ত মায় সাবুদ গুজরায় নচেৎ মিয়াদ গতে উচিত হুকুম হইবেক ইতি সন ১৮৪৩ সাল তাং ৭ আপ্রেল মোতাবেক সন ১২৪৯ সাল ২৬ চৈত্র।

*Moorshedabad Collectorate, 7th April, 1843.* W. J. H. Money, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

জেলা বীরভূমের সংক্রান্ত মোকাম কয়থার মুনসেফের ডিক্রীর টাকা সুভদ্রা দাস্যা ও জয়মণি দাস্যা ডিক্রীদারের পাওনা মৃত রহমতুল্লার উত্তরাধিকারি তস্য পরিজন বিলন বিবি দেনদারের দেনা আদায় কারণ চতুর্দ্দশ বিভাগের শ্রীযুত রেবিনিউর কমিস্যনর বাহাদুরের চলিত সনের ২২ মার্চের চিঠী ও জেলা বীরভূমের শ্রীযুত জজ সাহেবের ঐ সনের ২১ জানুআরি তারিখের রুবকারির আজ্ঞানুযায়ি ঐ দেনদারের সম্পত্তি নীচের লিখিতমত সন ১৭৯৩ সালের ৪৫ আইন ও সন ১৭৯৬ সালের ১২ আইনের মর্ম্মানুসারে সন ১৮৪৩ সালের ১৭ মেই মোতাবেক সন ১২৫০ সালের ৪ জ্যৈষ্ঠ রোজ বুধবার নীলাম হওনের ইস্তাহার দেওয়া যাইতেছে যদি দেনদার এই ইস্তাহারের লিখিত সমুদায় টাকা নীলামের তারিখে দ্বিতীয় প্রহর দিবসপর্য্যন্ত ডাক আরম্ভ হওয়ার পূর্ব্ব দাখিল না করে তবে ঐ তারিখে দ্বিতীয় প্রহর দিবস বাজিবার সময় এই জেলার কালেক্টরীর কাছারী মোকাম বহরমপুরাতে নীলাম হই

বেক যে কেহ খরিদের বাসনা রাখহ ঐ তারিখে ডাক আরম্ভ হওয়ার পূর্ব্ব ফিশত ১৫ টাকা হিসাবে ফিস সমেত হাজির হইয়া আইনমত খরিদ করহ এ বিষয় সকলের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩। ৮ আপ্রেল মোতাবেক সন ১২৪৯ সাল তাং ২৭ চৈত্র।

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল | নাম তালুকদার | সদর জমা মালিয়ানা | তাইন রকম যাহা বিক্রয় হইবেক | তায়দাদ ডিক্রীর টাকা | নীলামী মহালের রাজস্বের বাকী যাহা খরিদারকে দিতে হইবেক। | কৈং |
|---|---|---|---|---|---|---|---|---|
| ১ | ২৩২০ | কীং মৌজে রঘুনাথপুর | নইমুল্লা ও নছরতুল্লা ও রহমতুল্লা ও রহিমুল্লা ও বৈকুণ্ঠনাথ দাস ও ইন্দ্রদমন সিংহ | মোট জমা ৭১৭।২ ও মধ্যে রকম চারিআনার জমা ১৭৯ ।/০॥ পাই | জেলা বীরভূমের শ্রীযুত• জজ সাহেবের সন ১৮৪৩ ২১ জানুআরির রুবকারী অনুযায়ি এই মহালের রকম ।০ চারিআনা রহমতুল্লার হক নীলাম হইবেক | উক্ত রুবকারী অনুযায়ি ২৪৩/৭ আসল ১৭১॥৶১১ টাকার সুদইস্তক ২১ জানুআরি নাগাইত ১৬ মেই সন হাল মুদ্দৎ ৩। ২৭ রোজের কাত ৬৸০ —— ২৪৯৬/৭ | | |

সদর বোর্ডের সন ১৮৪১ সালের ২০ সেপ্টেম্বর তারিখের ২৫ নম্বরের সরক্যুলর চিঠীর আজ্ঞানুযায়ি বিজ্ঞাপন করা যায় যে উক্ত ভূমির সাবেক মালিকের উপর যে সকল দায় আছে তাহা খরিদারকে অর্শিবেক এবং মহালের পর সরকারের যে দাওয়া থাকে ঐ নীলামের দ্বারা কিছু লোপ হইবেক না ইতি।

*Moorshedabad Collectorate, 8th April,* 1843. W. J. H. MONEY, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

কুলবেড়িয়া নিবাসি জানকীনাথ চৌধুরী ও দয়ারাম চৌধুরী উভয়ে দাঙ্গাতে প্রবর্ত্ত হওয়ায় শহর মুরশিদাবাদের শ্রীযুত মাজিষ্ট্রেট সাহেবের হজুরহইতে তাহারদিগের নিকট ২৫০।২৫০ টাকা সংখ্যার সচ্চরিত্রের বিষয় জামিন তলব হওয়াতে রামদয়াল চৌধুরী ও বিষ্ণুরাম চৌধুরী দুই জনাতে জানকীনাথ চৌধুরীর জামিন হইয়া উক্ত রামদয়াল চৌধুরী আপন তায়দাদ জামিনীতে আবদ্ধ রাখিয়াছিল পুনরায় ঐ জানকীনাথ দাঙ্গায় প্রবর্ত্ত হওনাপরাধে প্রশংসিত মাজিষ্ট্রেট সাহেব ঐ জামিনদার রামদয়াল চৌধুরীর জামিনীর মধ্যে ২০০৲ শত টাকা তলব করেন্ তাহা আদায় করে না মতে চতুর্দ্দশ বিভাগের শ্রীযুত রেবিনিউর কমিস্যনর বাহাদুরের চলিত সনের ৩ মার্চের রুবকারীর আজ্ঞানুযায়ি ঐ দুই শত টাকা আদায় করা আবশ্যক হইয়া সন ১৮৪১ সালের ১২ আইনের ৮ ধারার মর্ম্মানুসারে উক্ত রামদয়াল চৌধুরীর জামিনীর আবন্ধীয় বস্তু নীচের তপশীল মত সন ১৮৪৩ সালের তারিখ ১ মেই মোতাবেক সন ১২৫০ সালের ১৯ বৈশাখ নীলাম হওনের ইস্তাহার দেওয়া যাইতেছে যদি দায়ী ঐ দুই শত টাকা বেবাক নীলামের পূর্ব্ব দিবস সূর্য্যাস্তপর্য্যন্ত দাখিল না করে তবে ঐ নীলামের নিরূপিত দিবসে টাকা দিলে তাহা গ্রহণ না হইয়া এই কালেক্টরির কাছারিতে নীলাম হইবেক যে কেহ খরিদের বাসনা রাখহ আপন২ ডাক সংখ্যার ফিশত ২৫ টাকা হিসাবে ফিস সমেত হাজির হইয়া আইনমত খরিদ করহ এবিষয় সর্ব্বলের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তারিখ ৮ আপ্রেল মোতাবক সন ১২৪৯ সাল তারিখ ২৭ চৈত্র।

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল | নাম তালুকদারান | সদর জমা মালিয়ানা | তায়দাদ রকম যাহা নীলাম হইবেক | তাইন তঙ্কা | কৈং |
|---|---|---|---|---|---|---|---|
| ১ | ১৭৮৯ | কীসমত পরগনে কুলবেড়িয়া | শ্যামরাম ও জানকীনাথ ও রামকুমার ও রামদুর্ল্লভ ও রামদয়াল ও রামসন্তোষ ও যাদবচন্দ্র ও বিষ্ণুরাম ও দয়ারাম চৌধুরী ও সুখদা ও শ্রীমতী ভুবনেশ্বরী ও রুদ্রাণী দেব্যা। | ১৩৯৮॥৶৭ | এই মহালের মধ্যে রকম /১৸৶ এক আনা একগণ্ডা পোনের কাগ রামদয়াল চৌধুরীর জামিনীর আবন্ধীয় হক নীলাম হইবেক। | ২০০৲ | |

*Moorshedabad Collectorate, 8th April,* 1843. W. J. H. MONEY, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

জেলা বীরভূমের সংক্রান্ত মোঁকাম কয়থার মুনসেফের ডিক্রীর টাকা নফরচন্দ্র দাস ডিক্রীদারের পাওনা মিঞা রহমতুল্লা দেনদারের দেনা আদায় কারণ চতুর্দ্দশ বিভাগের শ্রীযুত রেবিনিউর কমিস্যনর বাহাদুরের চলিত সনের ২২ মার্চের চিঠী ও জেলা বীরভূমের শ্রীযুত জজ সাহেবের ঐ সনের ১৯ জানুআরির রুবকারীর আজ্ঞানুযায়ি ঐ দেনদারের নীচের লিখিত সম্পত্তি সন ১৭৯৩ সালের ৪৫ আইন ও সন ১৭৯৬ সালের ১২ আইনের মর্ম্মানুসারে সন ১৮৪৩ সালের ১৭ মেই মোতাবেক সন ১২৫০ সালের ৪ জ্যৈষ্ঠ রোজ বুধবার নীলাম হওনের ইস্তাহার দেওয়া যাইতেছে যদি দেনদার এই ইস্তাহারের লিখিত সমুদয় টাকা নীলামের তারিখে দ্বিতীয় প্রহর দিবসপর্য্যন্ত ডাক আ-

রম্ভ হওয়ার পূর্ব্ব দাখিল না করে তবে ঐ তারিখে দ্বিতীয় প্রহর দিবস বাজিবার সময় এই জেলার কালেক্টরীর কাছারী মোকাম বহরমপুরাতে নীলাম হইবেক যে কেহ খরিদের বাসনা রাখহ ঐ তারিখে ডাক আরম্ভ হওয়ার পূর্ব্ব ফিশত ১৫৲ টাকা হিসাবে ফিস সমেত হাজির হইয়া আইনমত খরিদ করহ এ বিষয় সকলের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তারিখ ৮ আপ্রিল মোতাবেক সন ১২৪৯ সাল তারিখ ২৭ চৈত্র।

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল | নাম তালুকদারি | সদর জমা মালিয়ানা | তাইন রকম যাহা নীলাম হইবেক | তায়দাদ ডিক্রীর টাকা | নীলামী মাহালের রাজস্বের বাকী যাহা খরিদারকে দিতে হইবেক। | কৈং |
|---|---|---|---|---|---|---|---|---|
| ১ | ২৩২০ | কীং মৌজে রঘুনাথপুর | নইমুল্লা ও নছরতুল্লা ও রহমতুল্লা ও রহিমুল্লা ও বৈকুণ্ঠনাথ দাস ও ইন্দ্রদমন সিংহ | মোট জমা ৭১৭।২ মায় রকম।০ আনার জমা ১৭৯ ।/২॥ | জেলা বীরভূমের শ্রীযুত জজ সাহেবের সন ১৮৪৩ সালের ১৯ জানুআরি তারিখের রুবকারি অনুযায়ি এই মহালের রকম।০ চারি আনা রহমতুল্লার হক নীলাম হইবেক | উক্ত রুবকারীর অনুযায়ি ৩৩৬।৶১৪॥ আর আসল ১০১।০ টাকার সুদ ইস্তক ১৯ জানুআরি লাগাইত ১৬ মেই সন হাল মুদ্দৎ ৩।২৯ রোজের কাত ৪৲ ——— ৩৪০।৶১৪॥ | | |

সদর বোর্ডের সন ১৮৪১ সালের ২০ সেপ্টেম্বর তারিখের ২৫ নম্বরের সরকুলর চিঠীর আজ্ঞানুযায়ি বিজ্ঞাপন করা যাইতেছে যে উক্ত ভূমির সাবেক মালিকের উপর যে দায় আছে তাহা খরিদারকে অর্শিবেক এবং মহালের পর সরকারের যে দাওয়া থাকে ঐ নীলামের দ্বারা কিছু লোপ হইবেক না ইতি।

*Moorshedabad Collectorate, 8th April,* 1843.

W. J. H. MONEY, *Collector.*

---

NOTICE from the Deputy Collectorate of Zillah 24-Pergunnahs, Roy Oomakant Sen Bahadoor, Deputy Collector, March 8th, 1843, corresponding with 26th Falgoon 1249, B. E. concerning the settlement of Resumed lands, Nos. 13, 15, 16, in Turuff Tittyghur, Purgunnah Calcutta.

Whereas upon the Mehals aforesaid containing 409 biggahs, 12 cottahs, and 4 chittacks of land, a rent of Sa. Rs. 487-8 as. 13½ gundas, or Co's. Rs. 520, 9 pie has been fixed upon a Ryutwaree settlement in the year 1836; and whereas a proclamation has repeatedly been issued ordering the former owner of those Mehals or his heirs to appear in Court, to fix the rent; but those Lakherajdars are always upon some pretence absent when the Deputy Collector is on his tour for making the settlement of the lands; and whereas on account of their absence, and the want of investigation, a report of a settlement with another individual was forwarded to the Superior Authority, they sent in a number of objections to the Office of the Revenue Commissioner, and did not permit a settlement to be made;—It is therefore notified, in order to prevent such contrivances in future, that if the real Lakherajdar, or his heirs, do not appear either in person or through their agents within the period of one month at this Court, and do not, according to custom, consent to a final settlement of the resumed land, and bring with them the writings in virtue of which they hold the lands, attested by themselves; after the above period, the settlement made with another individual shall be deemed final; and no objections will after that period be heard.

ইস্তাহারনামা কাছারি ডেপুটী কালেক্টরী জেলা চব্বিশপরগনা বৈঠকে শ্রীযুত রায় উমাকান্ত সেন বাহাদুর ডেপুটী কালেক্টর সন ১৮৪৩ সাল তারিখ ৮ মার্চ মোতাবেক সন ১২৪৯ সাল তাং ২৬ ফালগুণ।

১৩। ১৫। ১৬ নং কলিকাতা পরগনার অন্তঃপাতি তরফ টিটা গড়িয়ার বাজেয়াপ্তি ভূমির দাএম বন্দোবস্ত বিষয়।

যেহেতুক উপরের লিখিত মহালাত বাবদী ৪০৯॥২। জমির খাজানা সং ৪৮৭॥১৩॥ সিক্কা কাত সং ৫২০৻৯ পাই কোম্পানি টাকা জমা সন ১৮৩৬ সালে প্রজাওয়ারি জমাবন্দী সুত্রে অবধারিত হইয়াছে পরে উক্ত মহালের সাবেক মালিক ও তাহারদিগের উত্তরাধিকারিগণ হাজির হইয়া বন্দোবস্ত করণার্থে বারম্বার ঘোষণাপত্র জারি করা গিয়াছে তাহাতে লাখেরাজদারাণ চতুরতাপূর্ব্বক যৎকালে দাএমি বন্দোবস্তের তদারক দাএর হয় তৎকালে তাহারা হাজির থাকে না পরিশেষ যে সময় লাখেরাজদারাণের বেতদারকি ও গরহাজিরি সববে অপর গ্রাহক সহিত বন্দোবস্ত সমাপনের রিপোর্ট উর্দ্ধ মহকুমায় প্রেরণ করা যায় সেইকালে তাহারা রেবিনিউ কমিস্যনরি মহকুমায় বিবিধ সেকাএত দরপেষ করত বন্দোবস্তের বাধকতা ঘটনা করে সুতরাং এমত স্থলে আগমস্য লাখেরাজদারাণের শঠতা ভঞ্জনের আবশ্যকতায় ইস্তাহার দেওয়া যাইতেছে যে উল্লিখিত মহালের আসল লাখেরাজদারাণ ও তস্য উত্তরাধিকারিগণ স্বয়ং কিম্বা মোক্তার দ্বারায় মেয়াদ এক মাস মধ্যে অত্র মহকুমায় হাজির আসিয়া রীতিপূর্ব্বক বাজেয়াপ্তী ভূমির চিরস্থায়ী বন্দোবস্ত স্বীকার করত ডৌলইত্যাদি দস্তখৎ ও দাখিল করে নচেৎ মেয়াদ গতে বাজেয়াপ্তী জমির বন্দোবস্ত অপর লোক সহিত আমলে আসিবেক পশ্চাৎ কাহারো কোন ওজর আপত্তি গ্রাহ্য হইবেক না ইতি।

ইস্তেহারনামা কাছারী ডেপুটী কালেক্টরী জেলা ২৪ পরগনা বৈঠকে শ্রীযুত রায় উমাকান্ত সেন বাহাদুর ডেপুটী কালেক্টর।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ১৮ আপ্রিল]

**NOTICE from the Deputy Collectorate of Zillah 24-Pergunnahs, Roy Oomakant Sen Bahadoor, Deputy Collector, regarding the measurement and settlement of the Resumed Mehal, a Chur near Howrah in Pergunnah Boro, according to the Rules of 11th August, 1840.**

Whereas, the Settlement of the said Mehal under Reg. VII. of 1822 and Reg. IX. of 1825, will commence on the 1st April 1843; notice is therefore given to the public that all persons holding Lakheraj lands, or lands upon a Mocurrery lease or on a hereditary or temporary tenure, or as Theeka, or Corpha, or Ryutee lands, &c. are required within the period of one month, to appear in person or through their agents at the Cutcherry at Howrah, and to bring with them all documents and evidence in their possession to establish their title or right to hold such land. After the expiration of that period, the land will be resumed under the orders of Government, and a settlement made as usual. No objections after that period will be received. A. D. 1843, 1st March, B. E. 1249, 19th Falgoon.

সদরঁ বোর্ডের সন ১৮৪০ সালের ১১ আগষ্ট তারিখের হুকুমমতে বোরো পরগনার অন্তঃপাতি ৺ গঙ্গানদীর চর ভরাটী বাজেয়াপ্তী মহাল চর হাওড়ার জরিফ ও বন্দোবস্ত বিষয়।

যেহেতুক ইঙ্গরেজী সন ১৮২২ সালের সপ্তম আইন ও সন ১৮২৫ সালের নবমাইনের বিধানমতে উপরোক্ত মহালের বন্দোবস্তের কর্ম্ম সন ১৮৪৩ সালের ১ আপ্রেল তারিখঅবধি আরম্ভ হইবেক অতএব সর্ব্বজনার জ্ঞাপনার্থে ঘোষণা পত্র প্রকাশ করা যাইতেছে যে উক্ত মহালের মধ্যবর্ত্তী যে যে লোকের ভূমি নাখেরাজ কি মকররী জমায় ও মৌরুসী ও গর মৌরুসী ও ঠিকা ও কোরফা ও রাইয়তিপ্রভৃতি অন্যান্যাধিকারিস্বরূপে আছে তাহারদিগের উচিত যে মেয়াদ ১ মাস মধ্যে স্বয়ং কিম্বা মোক্তারের দ্বারায় মোকাম হাওড়া হজুরে হাজির হইয়া আপন২ স্বত্বাধিকারিত্বের ও ভোগদখলের প্রমাণ জনক নিদর্শন পত্রাদি ও সাক্ষী যাহা থাকে উপস্থিত করে নচেৎ মেয়াদ গতে উক্ত ভূমি সরকারের করশাসনার অধীনতায় বাজেয়াপ্ত হইয়া রীতি পূর্ব্বক বন্দোবস্ত আমলে আসিয়া কর ধার্য্য হইবেক পশ্চাৎ কাহারো কোন ওজর গ্রাহ্য হইবেক না ইতি সন ১৮৪৩ ইং তারিখ ১ মার্চ মোং সন ১২৪৯ বাং তারিখ ১৯ ফাল্গুণ।

## MISCELLANEOUS ADVERTISEMENTS. সাধারণ ব্যক্তির ইশ্তিহার।

### ADVERTISEMENT.

NOTICE.

*Agra Government Gazette* for the Upper Provinces, published every Tuesday morning.

Price to Subscribers 12 Rs. per annum, per copy, payable in advance. Post free from the Agra Post Office direct. Apply to the Editor.

A similar edition of the above applicable to the Bengal and Behar Provinces, on the same terms, published every Friday morning. Post free.

اشتهار

واضح هو كه اگرة گورنمنت گزت واسطے ممالك مغربي كے منگل كے روز چهپتا هي قيمت اسكي بارة روپيه سالانه هي اور پيشگي لي جاتي هي آينده سے جو گزت كه خريداروں كے پاس يهان سے بهيجا جائيگا اسپر محصول ڈاک نه ليا جائيگا جس كسيكو كه گزت مذكور لينا مركوز هو صاحب ايڈيٹر كي خدمت ميں درخواست بهيجے *

اور واضح هو كه ايک اسيطرح كا گزت واسطے ممالك بنگله وبهار كے بهي هر جمعه كو چهپتا هي اور شرايط مرقومه بالا پر بطريق مذكورة الصدر يعني بے ادائے محصول ڈاک مل سكتا هي *

[*Government Gazette*, 18*th April*, 1843.]

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান কার্শমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, APRIL 25, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ২৫ আপ্রিল।


## ACTS.

FORT WILLIAM,
LEGISLATIVE DEPARTMENT,
THE 7TH APRIL, 1843.

The following Act is passed by the Honourable the President of the Council of India in Council, on the 7th of April 1843, with the assent of the Right Honourable the Governor General of India, which has been read and recorded.

Ordered, that the Act be promulgated for general information.

ACT, No. V. OF 1843.

*An Act for declaring and amending the law regarding the condition of Slavery within the Territories of the East India Company.*

I. It is hereby enacted and declared, that no public Officer shall in execution of any decree or order of Court, or for the enforcement of any demand of rent or Revenue sell or cause to be sold any person or the right to the compulsory labour or services of any person on the ground that such person is in a state of slavery.

II. And it is hereby declared and enacted, that no rights arising out of an alleged property in the person and services of another as a slave shall be enforced by any Civil or Criminal Court or Magistrate within the Territories of the East India Company.

III. And it is hereby declared and enacted, that no person who may have acquired property by his own industry or by the exercise of any art, calling or profession, or by inheritance, assignment, gift or bequest shall be dispossessed of such property or prevented from taking possession thereof on the ground that such person or that the person from whom the property may have been derived was a slave.

[*Government Gazette, 25th April,* 1843.]

## আইন।

ফোর্ট উলিয়ম।
লেজিসলেটিব ডিপার্টমেণ্ট।
ইঙ্গরেজী ১৮৪৩ সাল ৭ আপ্রিল।

ভারতবর্ষের শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুরের সম্মতিক্রমে ভারতবর্ষের কৌন্সেলের শ্রীযুত প্রসীডেন্ট সাহেব বাহাদুর হজুর কৌন্সেলে ১৮৪৩ সালের ৭ আপ্রিল তারিখে নীচের লিখিত আইন জারী করিলেন। শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুরের সম্মতিপত্র পাঠ হইয়া কৌন্সেলের বহীতে লেখা গেল।

হুকুম হইল যে এ আইন সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ হয়।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল ৫ আইন।

ভারতবর্ষের কোম্পানি বাহাদুরের অধিকারের মধ্যে গোলামী অবস্থার বিষয়ি আইন নির্ণয় ও সংশোধন করণের আইন।

১ ধারা। ইহাতে হুকুম ও নির্দ্দিষ্ট হইল যে আদালতের কোন ডিক্রী অথবা হুকুম জারীকরণার্থ অথবা খাজানা বা মালগুজারীর কোন দাওয়ার টাকা আদায় করিবার নিমিত্ত কোন সরকারী কর্ম্মকারক কোন ব্যক্তি গোলামী অবস্থায় আছে বলিয়া তাহাকে অথবা তাহাকে বলপূর্ব্বক খাটাওনের বা সেবা করাওণের অধিকার বিক্রয় করিতে বা করাইতে পারিবেন না ইতি।

২ ধারা। এবং ইহাতে হুকুম ও নির্দ্দিষ্ট হইল যে কোন ব্যক্তি আমার গোলাম এবং সেই ব্যক্তি ও তাহার সেবা আমার সম্পত্তি বলিয়া যে কেহ অধিকার রাখে সেই অধিকার ভারতবর্ষের কোম্পানি বাহাদুরের রাজ্যের মধ্যে কোন দেওয়ানী অথবা ফৌজদারী আদালতের কি মাজিষ্ট্রেট সাহেবের দ্বারা বলবৎ হইবেক না ইতি।

৩ ধারা। আরো ইহাতে হুকুম ও নির্দ্দিষ্ট হইল যে যে কোন ব্যক্তি আপন পরিশ্রমের দ্বারা অথবা কোন শিল্প কর্ম্ম বা উপজীবিকা কিম্বা ব্যবসায়ের দ্বারা কি উত্তরাধিকারিত্ব কি অর্পণ কিম্বা দান অথবা মুমূর্ষু দানক্রমে কোন সম্পত্তি পাইয়া থাকে সেই ব্যক্তি গোলাম অথবা যাহার স্থানে সেই সম্পত্তি পাইয়াছিল সেই ব্যক্তি গোলাম ছিল ইহা বলিয়া সেই সম্পত্তিহইতে বেদখল হইবেক না অথবা তাহার দখল করিতে নিবারণ হইবেক না ইতি।

IV. And it is hereby enacted, that any Act which would be a penal offence if done to a free man, shall be equally an offence if done to any person on the pretext of his being in a condition of slavery.

F. J. HALLIDAY,
*Offg. Secy. to the Govt. of India.*

## NOTIFICATIONS.

### APPOINTMENTS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

THE 15th APRIL, 1843.

Baboo Lukhinarain Mitter (who has obtained a Diploma) to be Moonsiff of Chowgong, Zillah Rajshahey.

Baboo Poornochunder Mitter (who has obtained a Diploma) to be Officiating Moonsiff of Gowas, Zillah Moorshedabad.

J. HAWKINS, *Register.*

## CIVIL APPOINTMENTS.

No. 580.
FORT WILLIAM,
GENERAL DEPARTMENT,
*The 12th April*, 1843.

Mr. G. A. Bushby, of the Civil Service, embarked for the Cape of Good Hope on board the Ship "Worcester," which Vessel was left by the Pilot at Sea on the 4th instant.

Mr. E. S. Pearson has been permitted to return to the Presidency for the purpose of prosecuting his studies of the Oriental Languages at the College of Fort William.

SEPARATE DEPARTMENT.
APPOINTMENT.

Mr. T. Bruce to be Salt Agent at Pooree, (Southern Division, Cuttack,) to take effect from the 13th instant, the date of Mr. H. C. Hamilton's departure for Europe.

T. R. DAVIDSON,
*Offg. Secy. to the Govt. of Bengal.*

No. 581.
FORT WILLIAM,
GENERAL DEPARTMENT.
*The 12th April*, 1843.

Mr. J. R. Hutchinson, of the Civil Service, is reported qualified for the Public Service by proficiency in two of the Native Languages.

T. R. DAVIDSON,
*Offg. Secy. to the Govt. of Bengal.*

No. 570.
ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.
JUDICIAL AND REVENUE DEPARTMENT.
APPOINTMENTS.
*The 3rd April*, 1843.

Honourable F. Drummond to be an Assistant to

৪ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে যে কোন কর্ম্ম গোলামভিন্ন ব্যক্তির প্রতি করিলে দণ্ডনীয় অপরাধ হইত সেই কর্ম্ম কোন ব্যক্তি গোলামী অবস্থায় আছে বলিয়া তাহার প্রতি করিলে সেইরূপ দণ্ডনীয় অপরাধ হইবেক ইতি।

এফ জে হালিডে।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।
JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## বিজ্ঞাপন।

### সদর দেওয়ানী আদালতের নিয়োগ।

১৮৪৩ সাল ১৫ আপ্রিল।

যোগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুত বাবু লক্ষ্মীনারায়ণ মিত্র রাজশাহী জিলার চৌগাঁর একটিং মুনসেফ হইবেন।

যোগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুত বাবু পূর্ণচন্দ্র মিত্র জিলা মুরশিদাবাদের গোআসের একটিং মুনসেফ হইবেন।

জে হকিন্স। রেজিষ্টর।

## রাজকর্ম্মে নিয়োগ।

৫৮০ নম্বর।
ফোর্ট উলিয়ম।
জেনরল ডিপার্টমেণ্ট।
১৮৪৩ সাল ১২ আপ্রিল।

সিবিলসম্পর্কীয় শ্রীযুত জি এ বুশবি সাহেব "উষ্টর" নামক জাহাজের দ্বারা কেপে গমন করিয়াছেন। ঐ জাহাজ বর্ত্তমান মাসের ৪ তারিখে আড়কাটি সমুদ্র পথে ছাড়িয়া আইসে।

শ্রীযুত ই এস পিয়র্সন সাহেব ফোর্ট উলিয়ম কালেজে এদেশীয় ভাষা শিক্ষা করণের নিমিত্তে রাজধানীতে প্রত্যাগমনের অনুমতি পাইয়াছেন।

স্বতন্ত্র ডিপার্টমেণ্ট।
নিয়োগ।

শ্রীযুত টি ব্রুস সাহেব কটকের দক্ষিণ অঞ্চল অর্থাৎ পুরীতে নিমকের এজেণ্ট হইবেন। ঐ নিয়োগ বর্ত্তমান মাসের ১৩ তারিখ অর্থাৎ শ্রীযুত এচ সি হামিল্টন সাহেবের বিলায়তে গমনের তারিখঅবধি আরম্ভ হইবেক।

টি আর ডেবিডসন।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।

৫৮১ নম্বর।
ফোর্ট উলিয়ম।
জেনরল ডিপার্টমেণ্ট।
১৮৪৩ সাল ১২ আপ্রিল।

সিবিলসম্পর্কীয় শ্রীযুত জে আর হচিন্সন সাহেবের বিষয়ে এমত রিপোর্ট হইয়াছে যে তিনি এ দেশীয় দুই ভাষায় সুশিক্ষিত হওয়াতে সরকারী কর্ম্মের উপযুক্ত হইয়াছেন।

টি আর ডেবিডসন।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।

৫৭০ নম্বর।
বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।
জুডিসিয়ল ও রেবিনিউ ডিপার্টমেণ্ট।
নিয়োগ।
১৮৪৩ সাল ৩ আপ্রিল।

শ্রীযুত অনরবিল এফ ড্রুমণ্ড সাহেব পূরণিয়ার মা-

the Magistrate and the Collector of Purneah, and to exercise the special powers described in Regulations III. of 1821 and VIII. of 1831.

*The 17th April*, 1843.

Mr. Assistant Surgeon J. S. Esdaile, of Hooghly, to be Register of Deeds under Act XXX. of 1838.

Baboo Nobinchunder Mookerjee to be Sub-Assistant Surgeon at Burdwan.

Baboo Issenchunder Nye to be ditto ditto at Baraset.

Baboo Samachurn Ghose to be ditto ditto at Jessore.

Baboo Permanund Set to be ditto ditto at Maldah.

LEAVES OF ABSENCE.

Baboo Doorganarain Roy, Principal Sudder Ameen of West Burdwan, for six months, under Medical Certificate, in extension of the leave granted to him on the 16th January last.

Mr. J. F. G. Cooke, Civil and Sessions Judge of Dacca, for ten days, during the month of May, on private affairs.

Moulvie Gholam Ushgur, Sudder Ameen of Purneah, for one month, from the 29th ultimo, under Medical Certificate.

Syed Sudderool Hussein, Principal Sudder Ameen of Rungpore, for fifteen days, under Medical Certificate.

*The 18th April*, 1843.

Mr. G. F. Cockburn, Officiating Magistrate of Jessore, for one month, under Section XI. of the Rules of 29th January 1840, making over charge of his office to Mr. F. J. Morris, the Collector, who will, in addition to his own duties, officiate as Magistrate, until further orders.

NOTIFICATIONS.

Mr. F. B. Kemp made over charge of the Collectorate of Dinagepore to Mr. C. Steer on the 5th instant.

Mr. W. H. Martin made over charge of the office of Sessions Judge for the trial of Thugs to Mr. H. P. Russell, the Judge of Moorshedabad, on the 8th idem.

Mr. Jas. Alexander made over charge of the Tipperah Magistrate's office to Mr. H. D. H. Fergusson on the 31st ultimo.

Mr. R. H. Russell made over charge of the office of Joint Magistrate and Deputy Collector of Maldah to Mr. F. B. Kemp on the 8th instant.

Mr. M. A. G. Shawe, Joint Magistrate and Deputy Collector in Jessore, reported his arrival at Koolna on the 12th idem.

The leave of absence granted on the 20th ultimo to Mr. G. Martin, Magistrate of Purneah, has been cancelled at his own request.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

[*Government Gazette*, 25*th April*, 1843.]

জিষ্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টান্ট হইবেন। এবং ১৮২১ সালের ৩ আইন ও ১৮৩১ সালের ৮ আইনের নির্দ্দিষ্ট বিশেষ ক্ষমতানুসারে কার্য্য করিবেন।

১৮৪৩ সাল ১৭ আপ্রিল।

হুগলীর আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত জে এ এসডেল সাহেব ১৮৩৮ সালের ৩০ আইনানুসারে দলীলদস্তাবেজের রেজিষ্টর হইবেন।

শ্রীযুত বাবু নবীনচন্দ্র মুখুয্যা বর্দ্ধমানের সব আসিষ্টান্ট চিকিৎসক হইবেন।

শ্রীযুত ঈশানচন্দ্র নাই বারাসতের ঐ ঐ হইবেন।

শ্রীযুত বাবু শ্যামাচরণ ঘোষ যশোহরের ঐ ঐ হইবেন।

শ্রীযুত বাবু পরমানন্দ সেট মালদহের ঐ ঐ হইবেন।

ছুটী।

পশ্চিম বর্দ্ধমানের প্রধান সদর আমীন শ্রীযুত বাবু দুর্গানারায়ণ রায়কে গত ১৬ জানুআরি তারিখে যে ছুটী দেওয়া গিয়াছিল তদতিরিক্ত চিকিৎসকের সর্টিফিকটক্রমে তিনি ছয় মাসের ছুটী পাইয়াছেন।

ঢাকার সিবিল ও সেশন জজ শ্রীযুত জে এফ জি কুক সাহেব স্বীয় কর্ম্মোপলক্ষে মে মাসের মধ্যে দশ দিনের ছুটী পাইয়াছেন।

পূরণিয়ার সদর আমীন শ্রীযুত মৌলবী গোলাম আশগর চিকিৎসকের সর্টিফিকটক্রমে গত মাসের ২৯ তারিখ অবধি এক মাসের ছুটী পাইয়াছেন।

রঙ্গপুরের প্রধান সদর আমীন শ্রীযুত সৈয়দ সদরউল হুসেন চিকিৎসকের সর্টিফিকটক্রমে পনের দিনের ছুটী পাইয়াছেন।

১৮৪৩ সাল ১৮ আপ্রিল।

যশোহরের একটিং মাজিষ্ট্রেট শ্রীযুত জে এফ কোবরণ সাহেব ১৮৪০ সালের ২৯ জানুআরি তারিখের বিধির ১১ ধারানুসারে এক মাসের ছুটী পাইয়াছেন। তিনি আপনার কর্ম্মের ভার ঐ জিলার কালেক্টর শ্রীযুত এফ জে মরিস সাহেবের প্রতি অর্পণ করিবেন এবং ঐ সাহেব অন্য হুকুম না হওয়াপর্য্যন্ত আপনার কর্ম্মের অতিরিক্ত মাজিষ্ট্রেটী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

বিজ্ঞাপন।

শ্রীযুত এফ বি কেম্প সাহেব দিনাজপুরের কালেক্টরী কর্ম্মের ভার বর্ত্তমান মাসের ৫ তারিখে শ্রীযুত সি ষ্টিয়র সাহেবের প্রতি অর্পণ করিলেন।

শ্রীযুত ডবলিউ এচ মার্টিন সাহেব ঠগের বিচারসম্পর্কীয় সেশন জজী কর্ম্মের ভার বর্ত্তমান মাসের ৮ তারিখে মুরশিদাবাদের সেশন জজ শ্রীযুত এচ পি রসেল সাহেবের প্রতি অর্পণ করিলেন।

শ্রীযুত জেম্স আলেকজান্দর সাহেব গত মাসের ৩১ তারিখে ত্রিপুরার মাজিষ্ট্রেটী কর্ম্মের ভার শ্রীযুত এচ ডি এচ ফরগসন সাহেবের প্রতি অর্পণ করিলেন।

শ্রীযুত আর এচ রসেল সাহেব বর্ত্তমান মাসের ৮ তারিখে মালদহের জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টরী কর্ম্মের ভার শ্রীযুত এফ বি কেম্প সাহেবের প্রতি অর্পণ করিলেন।

যশোহরের জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত এম এ জি শা সাহেব বর্ত্তমান মাসের ১২ তারিখে আপনার মোকাম খুলনা স্থানে পঁহুছিয়াছেন এমত রিপোর্ট করিলেন।

পূরণিয়ার মাজিষ্ট্রেট শ্রীযুত জি মার্টিন সাহেবকে গত মাসের ২০ তারিখে যে ছুটী দেওয়া গিয়াছিল তাহা তাঁহার প্রার্থনায় রহিত হইয়াছে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

## SALES OF LAND. জমীদারী নীলাম।

ইস্তাহারনামা কাছারী কালেক্‌টরী জেলা মুরশিদাবাদ এই যে

সদর দেওয়ানী আদালতের ডিক্রীর টাকা মোকাম বোয়ালিয়ার কুঠীর রিশিডেণ্ট মেষ্টর হাইড সাহেব রেস্পাণ্ডেণ্টের পাওনা রাধামাধব সরকার ও অন্য মালজামিন ফকিরচন্দ্র সরকারের আপেলাণ্টীয়ানের দেনা আদায় কারণ চতুর্দ্দশ বিভাগের প্রবল প্রতাপ শ্রীযুত রেবিনিউর কমিস্যনর বাহাদুরের সন ১৮৪৩ সালের ৪ আপ্রিল তারিখের চিঠী ও শহর মুরশিদাবাদের শ্রীযুত জজ্‌সাহেবের ঐ সনের ১৩ মার্চের রুবকারীর আজ্ঞানুযায়ি উক্ত মালজামিনের নীচের লিখিত সম্পত্তি সন ১৭৯৩ সালের ৪৫ আইন ও সন ১৭৯৬ সালের ১২ আইনের মর্ম্মানুসারে সন ১৮৪৩ সালের ২৪ মে মোতাবক সন ১২৫০ সালের ১১ মাহ জ্যৈষ্ঠ রোজ বুধবার নীলাম হওনের ইস্তাহার দেওয়া যাইতেছে যদি দেনদার এই ইস্তাহারের লিখিত সমুদায় টাকা নীলামের তারিখে দ্বিতীয় প্রহর দিবসপর্য্যন্ত ডাক আরম্ভ হওয়ার পূর্ব্ব দাখিল না করে তবে ঐ তারিখে দ্বিতীয় প্রহর দিবস বাজিবার সময় এই জেলার কালেক্‌টরী কাছারী মোকাম বহরমপুরাতে নীলাম হইবেক যে কেহ খরিদের বাসনা রাখহ ঐ তারিখে ডাক আরম্ভ হওয়ার পূর্ব্ব ফিশত ১৫৲ টাকা হিসাবে ফিস সমেত হাজির হইয়া আইনমত খরিদ করহ এ বিষয় সকলের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ তাং ১৭ আপ্রিল মোতাবক সন ১২৫০ তারিখ ৫ বৈশাখ।

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল | নাম তালুকদার | সদর জমা মালিয়ানা | তায়দাদ রকম যাহা নীলাম হইবেক | ডাইন ডিক্রী টাকা | নীলামী মহালের রাজস্বের বাকী যাহা খরিদারকে দিতে হইবেক। | কৈং |
|---|---|---|---|---|---|---|---|---|
| ১ | ১৪০১ | ডিহি গঙ্গড়া | শ্যামসুন্দর সরকার দখীলকার ফকিরচন্দ্র সরকার | ২৬৬৬৸৶৴ | এই মহালের মধ্যে ফকির চন্দ্র সরকারের হক নীলাম হইবেক | শ্রীযুত জজ সাহেবের রুবকারী অনুযায়ি ৫৮৩৬/১॥ উক্ত টাকার সুদ ইং জানুআরি সন ১৮৪৩লাগাইত ২৩ মেই সন ১৮৪৩ মুং ১।৪। ২৩ রোজের কাত ৯৭৮।৵৬ হাল খরচা ৭॥/০ ——— ৬৮২১৲৭॥ | ১৪।৵২ | |

সদর বোর্ডের সন ১৮৪১ সালের ২০ সেপ্টেম্বর তারিখের ২৫ নম্বরের সরকুলর চিঠীর আজ্ঞানুযায়ি বিজ্ঞাপন করা যায় যে উক্ত ভূমির সাবেক মালিকের উপর যে সকল দায় আছে তাহা খরিদারকে অর্শিবেক এবং মহালের পর সরকারের যে দাওয়া থাকে ঐ নীলামের দ্বারা কিছু লোপ হইবেক না ইতি।

*Moorshedabad Collectorate, 17th April,* 1843. W. J. H. Money, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্‌টরী জেলা মুরশিদাবাদ এই যে

শৈদাবাদ সাকিনের মদনমোহন দাস ভেয়া এক কেতা দরখাস্ত এই প্রার্থনায় গুজরাইলেক যে রামকৃষ্ণ দাসের নীলাম খরিদা মহাল কিসমত শৈদাবাদ যাহার সদর জমা কোম্পানির ২৸৶৪ পাই মজহরের পিতা কৃষ্ণনাথ দাস ভেয়া সন ১২৪৪ সালের ৫ বৈশাখ তারিখে মবলগে ৫০ টাকা মুল্যে দাস মজকুরের নিকটে খরিদ করিয়া রীতিমত কওয়ালা লেখাইয়া লইয়া দখিলকার থাকিয়া ফৌত করিয়াছে অতএব দাস মজকুরের নাম খারিজ করিয়া মজহর ও মজহরের কনিষ্ঠ ভ্রাতা রামনারায়ণ দাস ভেয়ার নাম উক্ত তাহুতে জারী করা যায় মতে ইস্তাহার দেওয়া যাইতেছে যে সেওয়ায় মজহরান উক্ত তাহুতের অন্য যে কেহ ওয়ারিস ও দাবিদার থাকে ১৫ রোজ মধ্যে হাজির হইয়া মায় সাবুদ দরখাস্ত করে নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক এবিষয় সর্ব্ব সাধারণের জ্ঞাত জন্য ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তাং ১০ আপ্রিল।

*Moorshedabad Collectorate, 10th April,* 1843. W. J. H. Money, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্‌টরী জেলা মুরশিদাবাদ এই যে

থানা দুলি গ্রামের সংক্রান্ত মহেশপুর সাকিনের গোলাম হুসেন সেখ এক কেতা দরখাস্ত এই প্রার্থনায় গুজরাইলেক যে অত্র জেলা মোতালক কিসমত পরগনে ধাঞা যাহার সদর জমা ২৬৫০।৵৫ টাকা রামপ্রসাদ দত্তপ্রভৃতির নামে লেখা যাইত উক্ত তাহুতের মধ্যে রামপ্রসাদ দত্ত ও পীতাম্বর দত্তওগয়রহের হিস্যা রকম ⁄১৩॥= তাহার সদর জমা ২৭৪/১১ টাকা মজহরের পিতা মহম্মদ ফরিদ সেখের নিকটে খোস কোওয়ালায় বিক্রী করায়

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ২৫ আপ্রিল।]

মজহর ঐ রকমে দখীলকার থাকিয়া মালগুজারী করিতেছিল পরে সন ১৮৩৬ সালের ১ ফেব্রুআরি উক্ত মহলম মহাল সরকারের বাকী মালগুজারী কারণ ৪৫০০৲ টাকা পর্ণবাহাতে বিক্রয় হওয়ায় অন্যান্য সরিকান আপনং হিস্যার টাকা লইয়াছে অতএব দত্ত মজকুরানের উক্ত রকমের পণ ফাজিলের টাকা মজহরকে দেওয়া যায় মতে ইস্তাহার দেওয়া যাইতেছে যে মজহরের প্রাপ্য উক্ত রকমের পণ ফাজিলের তস্কার অন্য যেকেহ দাবিদার থাকহ ১৫ রোজ মধ্যে হাজির হইয়া মায় সাবুদ দরখাস্ত করহ নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক এ বিষয় সর্ব্ব সাধারণের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তাং ১০ আপ্রেল।

*Moorshedabad Collectorate, 10th April, 1843.* W. J. H. MONEY, *Collector.*

## INSOLVENT COURT.

In the Matter of WILLIAM BRUCE, JOSEPH WEBBE CRAGG, WILLIAM PATRICK and HUGH MORTON SHAND, Insolvents.

Notice is hereby given, that by an order of the said Court in this matter made on the 1st day of April instant. It is ordered, that Saturday, the Sixth day of May next, be appointed for the further hearing of the matters of the Petition of the said Insolvents for the purpose of making a Dividend, on which day or on any other day to which the further hearing shall be adjourned, any creditors or other persons interested who may be desirous of establishing or opposing any claims, may attend and be heard upon any affidavits which shall have been filed by them in the Office of the Chief Clerk of this Court three clear days previous to the day of hearing.

THOMPSON AND ALLAN, *Attornies.*

Calcutta, 19th April, 1843.

## যোত্রহীনেরদের আদালত।

উলিয়ম ব্রুস এবং জোজেফ ওএব ক্রাগ এবং উলিয়ম পাত্রিক এবং হিউ মর্টনসেণ্ড এই চারি জন অক্ষম ঋণিরদের বিষয়ে

সম্বাদ দেওয়া যাইতেছে যে এই মোকদ্দমায় আপ্রিল মাসের ১ তারিখে আদালত এমত হুকুম করিলেন যে ডেবিডেণ্ড প্রকাশ করিবার নিমিত্ত উক্ত অক্ষম ঋণিরদের দরখাস্তের বিষয় আগামি ৬ মে শনিবার আদালতে পুনর্ব্বার শুনা যাইবেক। ঐ তারিখে এবং মোকদ্দমা যদি অন্য কোন তারিখপর্য্যন্ত শুনানির বিলম্ব করা যায় তবে সেই তারিখে যে মহাজন বা অক্ষম ঋণিরদের সম্পর্কীয় কোন ব্যক্তি কোন দাওয়া সাব্যস্ত করিতে চাহেন অথবা কোন দাওয়ার ওজর করিতে চাহেন তাঁহারা হাজির হইয়া আপনারদের সুকৃতিপত্রের অনুযায়ি যাহা এজহার করেন তাহা শুনা যাইবেক কিন্তু মোকদ্দমা শুননির সম্পূর্ণ তিন দিন পূর্ব্বে এই আদালতের প্রধান ক্লার্ক সাহেবের দফ্তরে ঐ সুকৃতিপত্র দাখিল করিতে হইবেক।

তামস এবং আলন উকীল।

১৮৪৩ সাল ১৯ ফেব্রুআরি।

## MISCELLANEOUS ADVERTISEMENTS.

## সাধারণ ব্যক্তির ইশ্‌তিহার।

### ADVERTISEMENT.

NOTICE.

*Agra Government Gazette* for the Upper Provinces, published every Tuesday morning.

Price to Subscribers 12 Rs. per annum, per copy, payable in advance. Post free from the Agra Post Office direct. Apply to the Editor.

A similar edition of the above applicable to the Bengal and Behar Provinces, on the same terms, published every Friday morning. Post free.

اشتهار

واضح هوكه اكرة گورنمنت گزت واسطے ممالك مغربي كے منگل كے روز چهپتا هي قيمت آسكي بارة روپيه سالانه هي اور پيشكي لي جاتي هي آينده سے جوگزت كه جريداروں كے پاس يهاں سے بهيجا جاٸيگا اسپر محصول ڈاك نه ليا جاٸيگا جس كسيكو كه گزت مذكور لينا مركوز هو صاحب ايڈيٹر كی خدمت ميں درخواست بهيجے *

اور واضح هوكه ايك اسيطرح كا گزت واسطے ممالك بنگاله وبهار كے بهي هرجمعه كو چهپتا هي اور شرايط مرقومه بالا پربطريق مذكورة الصدر يعنے سے اداے محصول ڈاك مل سكتا هي *

[*Government Gazette, 25th April*, 1843.]

আগামি বৃহস্পতিবার ২৭ আপ্রিল তারিখে শ্রীরামপুরের ছাপাখানাতে এই পুস্তক প্রকাশ হইবেক

অর্থাৎ

# দেওয়ানী আইনের সংগ্রহ

শ্রীযুত জান মার্শমন সাহেব কর্ত্তৃক সংগৃহীত।

---

এই পুস্তকের মধ্যে ১৭৯৩ সালঅবধি ১৮৪৩ সালের আরম্ভপর্য্যন্ত শ্রীযুত কোম্পানি বাহাদুরের বাঙ্গলাপ্রভৃতি দেশের নিমিত্ত যে সকল আইন ও আইনের অর্থ এবং সরক্যুলর অর্ডর হইয়া অদ্যপর্য্যন্ত বহাল আছে তাহা দেওয়া গিয়াছে। আইনের যে তরজমা পূর্ব্বে হইয়াছিল তাহা এই পুস্তকে ছাপা হইয়াছে কিন্তু আইনের অর্থ ও সরক্যুলর অর্ডর প্রথমবার বঙ্গভাষাতে তরজমা হইয়া এই পুস্তকে অর্পণ হইয়াছে।

যে কোন বিষয়ের আইন জানিবার আবশ্যক হয় তাহা অনায়াসে পাওয়া যায় এ নিমিত্ত এই পুস্তক ৭ অধ্যায়ে ও ২৮৩ ধারাতে বিভক্ত হইয়াছে। আইন বড় অক্ষরে ও আইনের অর্থ এবং সরক্যুলর অর্ডর ক্ষুদ্র অক্ষরে মুদ্রিত হইয়াছে।

পাঠক মহাশয়েরা অনায়াসে আইনের মর্ম্ম জানিতে পারেন্ এই নিমিত্ত প্রত্যেক আইন ও আইনের অর্থ এবং সরক্যুলর অর্ডরের খোলাসা প্রস্তুত হইয়া মূল গ্রন্থের প্রথমে দেওয়া গিয়াছে। ঐ খোলাসা অতি সংক্ষেপে এবং সহজ ভাষাতে তরজমা হইয়াছে এবং যে আইনপ্রভৃতির খোলাসা হইয়াছে ঐ খোলাসাতে মূল আইনইত্যাদির অঙ্কের জিকির আছে।

প্রত্যেক বালমে যে আইন ও আইনের অর্থ ও সরক্যুলর অর্ডর আছে তাহার নির্ঘণ্ট প্রত্যেক বালমের শেষ ভাগে দেওয়া গিয়াছে তাহাতে পাঠকগণ অনায়াসে জানিতে পারিবেন যে এই গ্রন্থের মধ্যে কোন্২ আইনপ্রভৃতি দেওয়া গিয়াছে এবং তাহা গ্রন্থের কোন্২ স্থানে পাওয়া যায়।

পাট্টার হার ও পত্তনি তালুকের বিষয়ি এবং বাকী খাজানার নিমিত্ত ভূমি নীলামের এবং ক্রোক করণের এবং দলীলদস্তাবেজের ইষ্টাম্প এবং জবরদস্তী করিয়া বেদখল করণের বিষয়ি নানা বিধান যদ্যপি দেওয়ানী আইনের মধ্যে গণ্য নহে তথাপি তাহা না জানিলে মোকদ্দমার নির্ব্বাহ সুন্দররূপে হইতে পারে না এই নিমিত্ত এই২ বিষয়ের সকল আইন আপেণ্ডিক্সের মধ্যে দেওয়া গিয়াছে।

এই দেওয়ানী আইনের সংগ্রহের মধ্যে যে সকল সংজ্ঞা আছে তাহার ইঙ্গরেজী ও বাঙ্গলা ভাষার অভিধান দেওয়া গিয়াছে।

এই গ্রন্থ বর্ত্তমান মাসে প্রকাশ হইবেক। তাহার দুই বালমের মূল্য ২০৲ টাকা ধার্য্য হইয়াছে। যাঁহারা আগামি মে মাসের ১ তারিখের পূর্ব্বে ঐ গ্রন্থের মূল্য এবং আপনারদের ঠিকানা শ্রীযুত জান মার্শমন সাহেবের নিকটে শ্রীরামপুরের ছাপাখানাতে পাঠান্ তাঁহারদের নিকটে ঐ গ্রন্থ বাঙ্গলা এবং উড়িষ্যা দেশে বিনাখরচে প্রেরণ করা যাইবেক। ১ মে তারিখের পর পাঠাওনের খরচ গ্রাহকেরদের লাগিবেক।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৩। ২৫ আপ্রিল।]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান মার্শমন সাহেবকর্ত্তৃকমুদ্রিত-হইল।




# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, MAY 2, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ২ মে।


## DRAFTS OF ACTS.

FORT WILLIAM.
LEGISLATIVE DEPARTMENT.
THE 21ST APRIL, 1843.

The following Draft of a proposed Act was read in Council for the first time on the 21st of April, 1843.

ACT, No. —— OF 1843.

*An Act for the more extensive employment of Uncovenanted Agency in the Judicial Department.*

I. Whereas the exigencies of the public service require that the Police and Criminal Branch of the Judicial Department should be strengthened by the more extensive employment of Uncovenanted Agency. It is hereby enacted, that it shall be competent to the Local Governments of both Divisions of the Bengal Presidency to appoint in any Zillah or District one or more Uncovenanted Deputy Magistrates with the powers hereinafter specified.

II. And it is hereby enacted, that the Office of Deputy Magistrate shall be open to Natives of India of any class or religious persuasion. The persons selected shall receive their Commissions from Government in the usual mode, under the signature of the Secretary in the Judicial Department.

III. And it is hereby enacted, that every person appointed to the Office of Deputy Magistrate under this Act, shall, previously to entering upon the execution of the duties of his Office, make and subscribe before the Magistrate of the District to which he may be appointed, a declaration according to Act XXI. 1837.

IV. And it is hereby enacted, that the Deputy Magistrate appointed under this Act, shall be capable of being employed as a Judicial Officer or as an Officer of Police, or both at the discretion of the Local Government. As a Judicial Officer he shall exercise the powers of a Covenanted Assistant under Regulations XIII. 1797, IX. 1807, or III. 1821, or

## আইনের মুসাবিদা।

ফোর্ট উলিয়ম।
লেজিসলেটিব ডিপার্টমেণ্ট।
ইঙ্গরেজী ১৮৪৩ সাল ২১ আপ্রিল।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৩ সালের ২১আপ্রিল তারিখে হজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল —— আক্ট।

আদালতসম্পর্কীয় কার্য্যে অচিহ্নিত কার্য্যকারকদিগকে পূর্ব্বাপেক্ষা অধিকরূপে নিযুক্ত করণের বিষয়ি আইন।

১ ধারা। যেহেতুক সরকারী কার্য্য উত্তম প্রকারে নির্ব্বাহ করণের নিমিত্তে অচিহ্নিত কর্ম্মকারকদিগকে আদালতসম্পর্কীয় পোলীস ও ফৌজদারীর কার্য্যে পূর্ব্বাপেক্ষা বাহুল্যরূপে নিযুক্ত করণের দ্বারা ঐ২ সিরিশ্‌তা পুষ্ট করণের আবশ্যক হইয়াছে অতএব ইহাতে হুকুম হইল যে বাঙ্গলা দেশের রাজধানীর অধীন দেশের উভয় ভাগের গবর্ণমেণ্ট কোন জিলা বা প্রদেশে জনেক বা জন কএক অচিহ্নিত ডেপুটী মাজিষ্ট্রেটকে নিযুক্ত করিতে এবং তাঁহারদিগকে পশ্চাৎ লিখিত ক্ষমতা অর্পণ করিতে পারেন্ ইতি।

২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে ঐ ডেপুটী মাজিষ্ট্রেটের পদ জাতি কি ধর্ম্মের বিষয়ের বিবেচনাব্যতিরেকে ভারতবর্ষীয় সকল লোককে অর্পণ হইতে পারে। এই কর্ম্মে মনোনীতহওয়া ব্যক্তিরা রীতিমতে সরকারহইতে জুডিসিয়ল ডিপার্টমেণ্টসম্পর্কীয় সেক্রেটারী সাহেবের দস্তখতে এক২ সনদ পাইবেন ইতি।

৩ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে এই আইনক্রমে ডেপুটী মাজিষ্ট্রেটী পদে নিযুক্তহওয়া প্রত্যেক ব্যক্তি আপন২ পদের ভার গ্রহণ করণের পূর্ব্বে যে জিলাতে নিযুক্ত হন্ সেই জিলার মাজিষ্ট্রেট সাহেবের সমক্ষে ১৮৩৭ সালের ২১ আইনের নির্দ্দিষ্ট সুকৃতি করিয়া তাহাতে দস্তখৎ করিবেন ইতি।

৪ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনানুসারে নিযুক্ত ডেপুটী মাজিষ্ট্রেট স্থানীয় গবর্ণমেণ্টের বিবেচনামতে বিচারসংক্রান্ত কার্য্যে কিম্বা পোলীসী কার্য্যে অথবা উভয় কার্য্যে নিযুক্ত হইতে পারেন্। বিচারসংক্রান্ত কার্য্যের উপলক্ষে স্থানীয় গবর্ণমেণ্ট সময়ক্রমে যেমত হুকুম করেন্ সেই মতে তিনি ১৭৯৭ সালের ১৩ আইন কিম্বা ১৮০৭ সালের ৯ আইন বা

the full powers of a Magistrate according to such Orders as may from time to time be issued in that respect by the Local Government, and in such cases he shall be subject to such authority in regard to Appeals from his decisions and Judicial Orders as is provided for the decisions and Orders of a Covenanted Assistant under the above Regulations, or of a Magistrate respectively. As an Officer of Police he shall be in all respects subordinate to the Magistrate under whom he may be placed; he shall exercise such powers as the Government, or the Magistrate with the sanction of Government, may commit to him, and shall obey all Orders that may be issued, and perform all duties that may be assigned to him by that functionary, who shall be at all times competent, subject to such Orders as he may receive from the Local Government, to extend, limit or resume the powers committed to such Deputy.

V. And it is hereby enacted, that a Deputy appointed under this Act, shall not be dismissed from Office for misconduct, without the sanction of the Local Government. Whenever there may be reason to believe that a Deputy is disqualified by neglect, incapacity or corruption for continuance in Office, a report shall be submitted by the Local Magistrate for the consideration and Orders of the Local Government which shall be competent to suspend him, and order a further enquiry into his conduct, or to direct his immediate dismissal as may appear just and proper.

---

Ordered, that the Draft now read be published for general information.

Ordered, that the said Draft be reconsidered at the first meeting of the Legislative Council of India after the 21st day of June next.

F. J. HALLIDAY,
*Offg. Secy. to the Govt. of India.*

---

## NOTIFICATIONS.

### APPOINTMENTS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

THE 15th APRIL, 1843.

Mr. J. Snell, Moonsiff of Noaparah, to be Moonsiff of the 2d Town Division, Chittagong.

Baboo Ramgopal Shome (who has obtained a Diploma) to be Moonsiff of Noaparah in the same Zillah.

THE 21st APRIL, 1843.

Mr. H. S. Thompson, additional Moonsiff, to be Moonsiff of Jungypore, Zillah Moorshedabad, in the room of Sreenath Chowdhree, 1st grade Moonsiff, dismissed for unfitness.

J. HAWKINS, *Register.*

১৮২১ সালের ৩ আইনানুসারে চিহ্নিত আসিষ্টাণ্ট সাহেবের ক্ষমতার তুল্য অথবা মাজিষ্ট্রেট সাহেবের সম্পূর্ণ ক্ষমতানুসারে কার্য্য করিতে পারিবেন এবং এইং গতিকে চিহ্নিত আসিষ্টাণ্ট অথবা মাজিষ্ট্রেট সাহেবের নিষ্পত্তি ও হুকুমের উপর আপীল উক্ত আইনানুসারে যেং কার্য্যকারকের নিকটে হইতে পারে ঐ ডেপুটী মাজিষ্ট্রেটের নিষ্পত্তি ও বিচারসম্পর্কীয় হুকুমের উপর আপীল সেইং কার্য্যকারকের নিকটে হইবেক। এবং পোলীসী ভারের উপলক্ষে তিনি যে মাজিষ্ট্রেট সাহেবের তাবে নিযুক্ত হন্ সেই মাজিষ্ট্রেট সাহেবের হুকুমের অধীন থাকিবেন এবং গবর্ণমেণ্ট অথবা গবর্ণমেণ্টের অনুমতিক্রমে মাজিষ্ট্রেট সাহেব তাঁহার প্রতি যেং ক্ষমতার্পণ করেন্ সেইং ক্ষমতানুসারে তিনি কার্য্য করিবেন এবং মাজিষ্ট্রেট সাহেব যে সকল হুকুম দেন্ তাহা মানিবেন এবং যে সকল কার্য্যের ভার দেন্ সেইং কার্য্য নির্ব্বাহ করিবেন। এবং ঐ মাজিষ্ট্রেট সাহেব স্থানীয় গবর্ণমেণ্টের নিকটহইতে যে সকল হুকুম পান্ তাহাতে দৃষ্টি রাখিয়া সর্ব্বদাই ঐ ডেপুটী মাজিষ্ট্রেটের প্রতি অর্পণহওয়া ক্ষমতা বাড়াইতে কিম্বা তাহার সীমা নির্দ্দিষ্ট করিতে অথবা তাহা ফিরিয়া লইতে পারেন্ ইতি।

৫ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনানুসারে নিযুক্তহওয়া ডেপুটী মাজিষ্ট্রেট স্থানীয় গবর্ণমেণ্টের অনুমতিবিনা দুষ্কর্ম্মের জন্য তগীর হইবেন না। যখন কোন ডেপুটী মাজিষ্ট্রেট শৈথিল্য কি অক্ষমতা কি ঘুষ লওনপ্রযুক্ত কর্ম্মে থাকনের অযোগ্য বোধ হন্ তখন তৎস্থানের মাজিষ্ট্রেট সাহেব তাহার এক রিপোর্ট গবর্ণমেণ্টের বিবেচনা ও হুকুম পাইবার নিমিত্ত তথায় পাঠাইবেন এবং গবর্ণমেণ্টের যেমত উচিত বোধ হয় সেইমতে তাঁহাকে সস্পেণ্ড করিয়া তাঁহার আচারব্যবহারের অধিক তদারক করিতে হুকুম দিতে অথবা তৎক্ষণাৎ তাঁহাকে কর্ম্মহইতে তগীর করিতে পারেন্ ইতি।

---

হুকুম হইল যে এক্ষণে পাঠকরা মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্ত প্রকাশ হয়।

হুকুম হইল যে আগামি জুন মাসের ২১ তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের যে প্রথম বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনর্ব্বার বিবেচনা করা যাইবেক।

এফ জে হালিডে।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।
JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

## বিজ্ঞাপন।

### সদর দেওয়ানী আদালতের নিয়োগ।

১৮৪৩ সাল ১৫ আপ্রিল।

নওয়াপাড়ার মুনসেফ শ্রীযুত জে স্নেল সাহেব চাটিগাঁ শহরের দ্বিতীয় মহল্লার মুনসেফ হইবেন।

যোগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুত বাবু রামগোপাল সোম ঐ জিলাতে নওয়াপাড়ার মুনসেফ হইবেন।

১৮৪৩ সাল ২১ আপ্রিল।

অতিরিক্ত মুনসেফ শ্রীযুত এচ এস তমসন সাহেব অযোগ্যতার নিমিত্ত তগীরহওয়া প্রথম শ্রেণীর মুনসেফ শ্রীযুত শ্রীনাথ চৌধুরীর পরিবর্ত্তে জিলা মুরশিদাবাদের জঙ্গীপুরের মুনসেফ হইবেন।

জে হকিন্স। রেজিষ্টর।

## CIVIL APPOINTMENTS.

No. 263.
FORT WILLIAM.
GENERAL DEPARTMENT.
*The 29th April,* 1843.

The Honourable the President in Council is pleased to make the following Appointments:

Mr. J. Thomason to be Secretary to the Government of India in the Foreign Department, and to be in charge of all the Civil Departments of the Supreme Government with the Governor General.

Mr. G. A. Bushby to be Secretary to the Government of India in the Home Department.

Mr. T. R. Davidson to officiate as Home and Foreign Secretary to the Government of India, until further orders.

Mr. P. Melvill to officiate, until further orders, as Under Secretary in the Home and Foreign Offices.

T. R. Davidson,
*Offg. Secy. to the Govt. of India.*

---

No. 582.
FORT WILLIAM.
GENERAL DEPARTMENT.
*The 19th April,* 1843.

Mr. J. R. Hutchinson, of the Civil Service, who was reported qualified for the Public Service by proficiency in two of the Native Languages, viz. Persian and Hindee, is permitted, at his own request, to remain attached to the College of Fort William, for the purpose of prosecuting his study in a third language, Hindoostanee.

T. R. Davidson,
*Offg. Secy. to the Govt. of Bengal.*

## রাজকর্ম্মে নিয়োগ।

২৬৩ নম্বর।
ফোর্ট উলিয়ম।
জেনরল ডিপার্টমেণ্ট।
১৮৪৩ সাল ২৯ আপ্রিল।

শ্রীযুত প্রসীডেণ্ট সাহেব বাহাদুর হজুর কৌন্সেলে নীচের লিখিত নিয়োগ করিয়াছেন।

বিদেশসংক্রান্ত ডিপার্টমেণ্টে শ্রীযুত জে তমাসন সাহেব ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী হইবেন এবং শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুরের সমভিব্যাহারে সুপ্রিম গবর্ণমেণ্টের দেওয়ানীসম্পর্কীয় সকল ডিপার্টমেণ্ট তাঁহার অধীনে থাকিবেক।

শ্রীযুত জি এ বুশবি সাহেব দেশীয় কার্য্যসংক্রান্ত ডিপার্টমেণ্টে ভারতবর্ষের গবর্ণমেণ্টের সেক্রেটারী হইবেন।

অন্য হুকুম না হওয়াপর্য্যন্ত শ্রীযুত টি আর ডেবিডসন সাহেব ভারতবর্ষের গবর্ণমেণ্টের দেশীয় কার্য্যের এবং বিদেশের কার্য্যসংক্রান্ত ডিপার্টমেণ্টে সেক্রেটারীর কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

দেশীয় এবং বিদেশীয় কার্য্যসংক্রান্ত দপ্তরে শ্রীযুত পি মেলবিল সাহেব নায়েব সেক্রেটারীর কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।

---

৫৮২ নম্বর।
ফোর্ট উলিয়ম।
জেনরল ডিপার্টমেণ্ট।
১৮৪৩ সাল ১৯ আপ্রিল।

সিবিলসম্পর্কীয় শ্রীযুত জে আর হচিনসন সাহেব এদেশীয় দুই ভাষা অর্থাৎ পারসী ও হিন্দী ভাষায় সুশিক্ষিত হইয়া সরকারী কর্ম্মের নিমিত্ত উপযুক্ত এমত রিপোর্ট হইয়াছিল। এক্ষণে তিনি তৃতীয় অর্থাৎ হিন্দুস্থানী ভাষা শিক্ষাকরণার্থ আপনার প্রার্থনায় ফোর্ট উলিয়ম কালেজে থাকিবার অনুমতি পাইয়াছেন।

টি আর ডেবিডসন।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।

---

## GOVERNMENT ADVERTISEMENTS.

## গবর্ণমেণ্টের ইশ্‌তিহার।

### SALT.

### নিমক।

এস্তাহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারানের উচিত যে ঐ নেমকের রকম জিলা ২৪ পরগনার নীচের লিখিত গোলায় নমুনা দৃষ্টে খাতিরজমামত বুঝিয়া খরিদ করেন আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখদর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| জেলা ২৪ পরগনা | বাক্সিয়াঘাটা | ১২৪৯ সাল | ১৭৪০/ মোন | কোং ৪৫০৲ টাকা |
| | বেঁওতা | „ | ১৩৭০/ | „ ৪৫০৲ |
| | নারায়ণপুর প্রথম | „ | ৩১৭০/ | „ ৪৫৫৲ |
| | রকম গোবদা | „ | ১০৬৮০/ | „ ৪৫৬৲ |

বোর্ড পরিমিট নিমক ও আফিম তাং ২৬ এপ্রেল সন ১৮৪৩ সাল। এচ টরেন্স। সেক্রেটারী।

[*Government Gazette,* 2d *May,* 1843.]

এস্তেহার দেওয়া যাইতেছে যে শন ১৮৪৩ শাল তারিখ ১ মে রোজ সোমবার বেলা দুই প্রহর এক ঘন্টার পূর্ব্বে যে কোন সময়ে হউক নীচের লিখিত মোয়াজি হায় নেমক যাহা জেলা ২৪ পরগনার মোকাম নারায়ণপুরের গোলায় মৌজুদ আছে তাহার খরিদের জন্য দরখাস্ত সিল মোহর বন্দকরা এই দপ্তরখানায় লওয়া যাইবেক তদনন্তর ঐ নেমকের দর শ্রীযুত সাহেবান আলিসান বোর্ড পরমিট নেমক ও আফিমের হুকুমানুসারে নির্দ্ধারিত হইবেক ঐ সকল দরখাস্তে ফিশত মোন নেমকের উপর যে ব্যক্তি যত মুল্য দিতে চাহিবেক তাহা কোম্পানির টাকায় লিখিতে হইবেক আর ঐ দরখাস্তের উপর এমত জিকির থাকিবেক যে নারায়ণপুর করকচ এবং দ্বিতীয় রমক নেমকের বাবদ দরখাস্ত এবং দরখাস্তের শিরনামার উপর দরখাস্তকারি অথবা তাহার মোক্তার কিম্বা তাহার গোমাস্তার নাম লিখিত থাকিবেক ও দরখাস্ত খুলিবার নিরুপিত সময়ে দরখাস্তকারি অথবা তাহার মোক্তার কিম্বা গোমাস্তা কেহ এক জন উপস্থিত না থাকিলে দরখাস্ত খোলা যাইবেক না এবং দরখাস্তের মাতবরির জন্য এক২ শত টাকা আমানতের স্বরূপ দাখিল করিতে হইবেক তদ্ব্যতীত কোন দরখাস্ত মাতবর জ্ঞান করা যাইবেক না ঐ ১০০৲ টাকা যে ব্যক্তির দরখাস্ত মনজুর হইবেক তাহার নামে এই নেমক খরিদের হিসাবে জমা হইবেক কিম্বা দরখাস্ত মনজুর না হইলে ফেরত দেওয়া যাইবেক।

যে সকল ব্যক্তি নেমক খরিদের জন্য দরখাস্ত করিবেক তাহারদিগের উচিত যে দরখাস্ত করণের পূর্ব্বে ঐ নেমকের নমুনা মোং নারায়ণপুরের গোলায় স্বচক্ষে দেখিয়া নেমকের রকম বুঝিয়া আপনার খাতিরজমামতে দরখাস্ত করে ইতি।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজিয়ে নেমক |
|---|---|---|---|
| ২৪ পরগনা নারায়ণ পুর করকচ ঐ দ্বিতীয় রকম | নারায়ণপুর<br>ঐ | ১২৪৯ সাল<br>"<br>" | মোন—৭১০/<br>" ১৩২০/ |

বিমৌজিব হুকুম সাহেবান আলিসান বোর্ড পরমিট নিমক ও আফিম ইতি। সন ১৮৪৩ সাল তাং ২৬ আপ্রিল।

এচ টরেন্স। সেক্রেটারী।

## SALES OF LAND. জমীদারী নীলাম।

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

জেলা চব্বিশপরগনাসংক্রান্ত শালিখানিবাসি মদনমোহন বন্দ্যোপাধ্যায় আপন মোখ্তার ভগবানচন্দ্র বাগচীদিগরের দ্বারা এক কেতা দরখাস্ত এই মর্ম্মে দাখিল করিলেক যে অত্র জিলা মোতালক কীং মৌজে সেনপাড়া যাহার সদর জমা ৩৭৬।/১ পাই উহার জ্যেষ্ঠ ভ্রাতা রামনিধি বন্দ্যোপাধ্যায় খরিদ করিয়া আপন নাম জারীপূর্ব্বক মফঃসল দখিলকার থাকিয়া লোকান্তর হওয়া মজহরের পিতা মৃত লালবেহারি বন্দ্যোপাধ্যায় আপন নাম জারী-করে কিন্তু উহার পিতা বর্ত্তমানে উক্ত জ্যেষ্ঠ ভ্রাতার বনিতা জয়মণি দেব্যা মফঃসলে দখিলকার ছিল পরে সন ১২৪৯ সালের ২৬ ফাল্গুণ তারিখে উক্ত দেব্যা শারীরিক পিড়িত হইয়া উক্ত মহাল ৵ চণ্ডীঠাকুরাণী ও লক্ষ্মীনারায়ণ জির সেবার্থে অর্পণ করিয়া মজহরকে সেবাইত মোকরর করিয়া রীতিমত উইলনামা লিখিয়া দিয়া ঐ সনের ৬ চৈত্র তারিখে ফৌত করিয়াছে অতএব উক্ত মৃত লালবেহারি বন্দ্যোপাধ্যায়ের নাম পরিবর্ত্তে মহাল মজকুরে উক্ত ঠাকুর-দিগের নাম মজহরের সেবাইতিতে জারী করা যায় মতে ইস্তাহার দেওয়া যাইতেছে যে উক্ত মহালের অন্য যে কেহ ওয়ারিস ও দাবিদার থাকে ১৫ রোজ মধ্যে হাজির হইয়া মায় সাবুদ দরখাস্ত করে এবিষয় সর্ব্ব সাধারণের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তারিখ ২০ আপ্রিল।

*Moorshedabad Collectorate, 10th April*, 1843. W. J. H. MONEY, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

সৈদাবাদনিবাসি রামগতি চট্টোপাধ্যায় এক কেতা দরখাস্ত এই প্রর্থনায় গুজরাইলেক যে পরগনে চুণাখালি মধ্যে এক তাজন যাহার সদর জমা ১৫৩০৶৮ টাকা রামরত্ন সান্যাল ও ভগীরথ দফাদারপ্রভৃতির নামে তালুক লেখা যাইত উক্ত মহাল সরকারের বাকীর কারণ নীলাম হওয়াতে বলদেব শাহা ৩১৫০০৲ টাকা মূল্যে খরিদ করিয়া নীলাম মঞ্জুরীর পর পণবাহার টাকা দাখিল করে সরকারের বাকী খাজানা বাদে ২৮৬১৩।/ টাকা তহবিলে আমানৎ আছে অতএব উহারদিগের নিজ হিস্যা যাহা প্রাণনাথ চট্টোপাধ্যায় ও রূপলাল চট্টোপাধ্যায়ের নামে সদর জমা ৭৪॥৶৮ টাকা লেখা যাইত তাহার সরিকী হিস্যা বাদে মবলগে ১৩৯৫/৭ টাকার নিস্ফী ৬৯৭॥৯ টাকা উক্ত প্রাণনাথ চট্টোপাধ্যায়ের পাওনা সে ব্যক্তি ফৌত হইয়াছে মজহর তাহার কনিষ্ঠ ভ্রাতা ওয়ারিস বিধায় উক্ত ৬৯৭॥৯ টাকা মজহরকে দেওয়ান যায় মতে ইস্তাহার দেওয়া যাইতেছে সেওয়ায় মজহর উক্ত তঙ্কার অন্য যে কেহ ওয়ারিস ও দাবিদার থাকে ১৫ রোজ মধ্যে হাজির হইয়া মায় সাবুদ দরখাস্ত করে এ বিষয় সর্ব্ব সাধারণের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি। সন ১৮৪৩ সাল তাং ২০ আপ্রেল।

*Moorshedabad Collectorate, 20th April*, 1843. W. J. H. MONEY, *Collector.*

## SHERIFF'S SALE. সরিফের নীলাম।

ইহার দ্বারা সংবাদ দেওয়া যাইতেছে যে গেব্রিএল আবেটিক টের স্টেফানুস সাহেবের বিরুদ্ধে বেন্দিসিয়োনৈ এক্সপোনাসনামক যে এক পরওয়ানা কলিকাতার সরিফ সাহেবের হাতে আছে তাহার ক্ষমতাতে তিনি আগামি ২৫ মে তারিখ বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময়ে সুপ্রিম কোর্ট ঘরের নীচের বারাণ্ডায় সরিফ সাহেবের দফ্তরখানায় প্রবেশ দ্বারের নিকটে নীচের লিখিত বিষয় নীলাম হইবেক।

১ দফা। ঢাকা জিলার মাহুৎটুলির শামিল ও তন্মধ্যস্থিত যে এক দোতালা ইষ্টক নির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ॥০ দশ কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত গেব্রিএল আবেটিক টের স্টেফানুসের যে স্বত্ব ও অধিকার সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এই-রূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব ও দক্ষিণ দিগে দাউদ

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ২ মে।]

সাহেবের বাটী ও ভূমি পশ্চিম দিগে গলি উত্তর দিগে মীর মহম্মদ আলীর এক খণ্ড ভূমি।

২ দফা। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত যে এক খণ্ড ও বন্দ রাইয়তী ভূমি কমবেশ ॥২ বার কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত গেব্রিএল আবেটিক টের ষ্টেফানূসের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে জলা ভূমি পশ্চিম দিগে আসামীর অপর এক বাটী দক্ষিণ দিগে দাউদ সাহেবের বাগাৎ ভূমি এবং উত্তর দিগে উক্ত মীর মহম্মদ আলীর এক খণ্ড ভূমি।

৩ দফা। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত যে এক খণ্ড ও বন্দ বাগাৎ ভূমি কমবেশ ২॥০ দুই বিঘা দশ কাটা তাহাতে নানা জাতীয় বৃক্ষ আছে তাহাতে ও তাহার মধ্যে ও তাহর উপর উক্ত গেব্রিএল আবেটিক টের ষ্টেফানূসের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাদ্ধ বিশেষতঃ পূর্ব্ব ও পশ্চিম দিগে গলি দক্ষিণ দিগে চাতুর সাহেবের বাটী ও ভূমি উত্তর দিগে পুরাণা জেলখানা।

৪ দফা। এবং উক্ত বাগানের নিকটে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ /৩ তিন কাটা এবং তাহাতে দুইটা ইষ্টকনির্ম্মিত এক তালা বাটী আছে তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত গেব্রিএল আবেটিক টের ষ্টেফানূসের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমা বদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে গলি পশ্চিম ও উত্তর দিগে জেলখানা দক্ষিণ দিগে উক্ত বাগান।

৫ দফা। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত যে এক একতালা ইষ্টক নির্ম্মিত গৃহ বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ৩/ বিঘা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত গেব্রিএল আবেটিক টের ষ্টেফানূসের যে স্বত্ত্ব ও অধিকার ওসম্পর্ক আছে তাহানীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ উত্তর ও পূর্ব্ব দিগে গলি পশ্চিম দিগে উক্ত আসামীর অপর এক বাটী ও ভূমি দক্ষিণ দিগে জলা ভূমি।

৬ দফা। এবং উক্ত জিলায় রূপগঞ্জের শামিল ও তন্মধ্যস্থিত যে এক তালুক আছে তাহার ।৬= চারি আনা ছয় গণ্ডা দুই ক্রান্তিতে ও তাহার ।৬= চারি আনা ছয় গণ্ডা দুই ক্রান্তির মধ্যে ও তাহার ।৬= চারি আনা ছয় গণ্ডা দুই ক্রান্তির উপর উক্ত গেব্রিএল আবেটিক টের ষ্টেফানূসের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক।

৭ দফা। এবং উক্ত জিলার ভোবাবনের শামিল ও তন্মধ্যস্থিত অপর যে এক তালুক আছে তাহার ।৬= চারি আনা ছয় গণ্ডা দুই ক্রান্তির ভাগে ও তাহার ঐ ভাগের মধ্যে ও তাহার ঐ ভাগের উপর উক্ত গেব্রিএল আবেটিক টের ষ্টেফানূসের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক।

৮ দফা। এবং সুধারাম জিলার দক্ষিণ শাহাবাদপুর পরগনার শামিল ও তন্মধ্যস্থিত অপর যে এক তালুক অথবা জমীদারী আছে তাহার /১৬= এক আনা ষোল গণ্ডা দুই ক্রান্তির ভাগে ও তাহার ঐ ভাগের মধ্যে ও তাহার ঐ ভাগের উপর উক্ত গেব্রিএল আবটিক টের ষ্টেফানূসের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা-নীলাম হইবেক।

৯ দফা। এবং উক্ত জিলার হাটা পরগনায় চরলক্ষ্মী নামক অপর যে এক তালুক আছে তাহার।৬= চারি আনা ছয় গণ্ডা দুই ক্রান্তির ভাগে ও তাহার ঐ ভাগের মধ্যে ও তাহার ঐ ভাগের উপর উক্ত গেব্রিএল আবেটিক টের ষ্টেফানূসের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক।

১০ দফা। এবং উক্ত জিলার পরসথ পরগনার শামিল ও তন্মধ্যস্থিত চর আবাজুল ফকিরা নামক অপর যে এক তালুক আছে তাহার ।৬= চারি আনা ছয় গণ্ডা দুই ক্রান্তির ভাগে ও তাহার ঐ ভাগের মধ্যে ও তাহার ঐ ভাগের উপর উক্ত গেব্রিএল আবেটিক টের ষ্টেফানূসের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক।

সরিফ সাহেবের দফ্তরখানায় অন্বেষণ করিলে নীলামের নিয়ম জানা যাইবেক।

---

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে যে মোকদ্দমাতে গুরুচরণ সেন ফরিয়াদী এবং শিবচন্দ্র মল্লিক আসামী সেই মোকদ্দমায় ফরিয়াদীর বিরুদ্ধে বেন্দিসিয়োনৈ এক্স পোনাস নামক যে এক পরওয়ানা কলিকাতার সরিফ সাহেবের হাতে আছে তাহার ক্ষমতাতে তিনি ৪ মে তারিখ বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময়ে সুপ্রিম কোর্ট ঘরের নীচের বারাণ্ডায় সরিফ সাহেবের দফ্তরখানায় প্রবেশদ্বারের নিকট নীচের লিখিত বিষয় নীলাম করিবেন।

১ দফা। বিশেষতঃ কলিকাতা নগরের মীর্জাপুরের শামিল ও তন্মধ্যস্থিত ১৪৯ নম্বরী যে এক একতালা ইষ্টক নির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ৫২ সতর কাটা তাহাতে ও তাহার মধ্যে তাহার উপর উক্ত গুরুচরণ সেনের যে স্বত্ত্ব ও অধিকার আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে স্মিথসাহেবের বাটী ও ভূমি পশ্চিম দিগে বাবুরাম শীলের বাটী ও ভূমি উত্তরদিগে সরকারী রাস্তা দক্ষিণ দিগে পিটর্স সাহেবের বাটী ও ভূমি।

২দফা। এবং কলিকাতা শহরে বহুবাজারের মদন দত্তের গলির শামিল ও তন্মধ্যস্থিত যে এক দোতালা ইষ্টক নির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ।৩ আট কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত গুরুচরণ সেনের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পশ্চিম দিগে হৃদয়রাম বাঁড়ুয্যের বাটী ও ভূমি দক্ষিণ দিগে সরকারী রাস্তা উত্তর দিগে উদয়চাঁদ মল্লিকের বাটী ও ভূমি এবং পূর্ব্ব দিগে সনাতন আঢ্যের বাটী ও ভূমি।

৩ দফা। এবং বহু বাজারের পঞ্চাননতলার গলির শামিল ও তন্মধ্যস্থিত যেএক পুষ্করিণী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ॥০ দশ কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত গুরুচরণ সেনের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে রামকিশোর ধোপার বাটী ও ভূমি পশ্চিম দিগে মদন মল্লিকের বাটী ও ভূমি দক্ষিণ দিগে নীলমণি সেনের বাটী ও ভূমি উত্তর দিগে নিমাই দের বাটী ও ভূমি।

৪ দফা। এবং উক্ত কলিকাতা নগরের বহুবাজারের মদন দত্তের গলির শামিল ও তন্মধ্যস্থিত ৮৮ নম্বরী যে এক দোতালা ইষ্টক নির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ /৩ তিন কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত গুরুচরণ সেনের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে শিবচন্দ্র পালের বাটী ও ভূমি পশ্চিম দিগে গোলোকচন্দ্র সেনের বাটী ও ভূমি উত্তর দিগে সরকারী রাস্তা এবং দক্ষিণ দিগে হৃদয়রাম বাঁড়ুয্যের গলি।

৫ দফা। এবং উক্ত কলিকাতা নগরের ব্যাপারী টোলার ইমামবাড়ীর শামিল ও তন্মধ্যস্থিত যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ /৩ তিন কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত গুরুচরণ সেনের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে রামতনু সরকারের বাটী ও ভূমি পশ্চিম ও দক্ষিণ দিগে সরকারী রাস্তা এবং উত্তর দিগে ব্লাকিয়র সাহেবের বাটী ও ভূমি।

[*Government Gazette*, 2d *May*, 1843.]

৬ দফা। এবং জিলা চব্বিশ পরগনার খুঁড়ার নারি কেলডাঙ্গার শামিল ও তন্মধ্যস্থিত যে এক খণ্ড ও বন্দ বাগাৎ ভূমি কমবেশ ২০ কুড়ি বিঘা তাহাতে নানা জাতীয় বৃক্ষ আছে তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত গুরুচরণ সেনের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে সোনা উল্লার বাটী ও ভূমি পশ্চিম দিগে কাশীনাথ বসুর বাটী ও ভূমি দক্ষিণ দিগে সরকারী রাস্তা এবং উত্তর দিগে উক্ত সোনা উল্লার বাটী ও ভূমি।

৭ দফা। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত অপর যে এক খণ্ড ও বন্দ বাগাৎ ভূমি কমবেশ /২ দুই বিঘা তাহাতে নানা জাতীয় বৃক্ষ আছে তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত গুরুচরণ সেনের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে গোলাম সওদাগরের বাটী ও ভূমি পশ্চিম দিগে মধুসূদন শিকারীর বাটী ও ভূমি দক্ষিণ দিগে কালু কামারের ভূমি এবং উত্তর দিগে সরকারী রাস্তা।

সরিফ সাহেবের দফ্তরখানায় অন্বেষণ করিলে নীলামের নিয়ম জানা যাইতে পারিবেক।

---

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে অভয়াচরণ মল্লিক ও জয়নারায়ণ দের নামে বেন্দিসিয়োনৈ এক্সপোনাস নামক যে এক পরওয়ানা কলিকাতার সরিফ সাহেবের হাতে আছে তাহার ক্ষমতাতে তিনি আগামি মে মাসের ৪ তারিখ বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময়ে সুপ্রিম কোর্ট ঘরের নীচের বারাণ্ডায় সরিফ সাহেবের দফ্তরখানায় প্রবেশ দ্বারের নিকট নীচের লিখিত বিষয় নীলাম করিবেন।

১ দফা। বিশেষতঃ কলিকাতা নগরের যোড়াসাঁকোর শামিল ও তন্মধ্যস্থিত যে এক দোতালা ইষ্টক নির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ।০ পাঁচ কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত অভয়াচরণ মল্লিকের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পশ্চিম ও উত্তর দিগে সরকারী রাস্তা পূর্ব্ব দিগে কৃষ্ণচন্দ্র বড়ালের বাটী ও ভূমি। দক্ষিণ দিগে বলিরায়ের বাটী ও ভূমি।

২ দফা। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত অপর যে এক দোতালা ইষ্টক নির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ /২ দুই কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত জয়নারায়ণ দের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে সরকারী রাস্তা উত্তর দিগে অভয়াচরণ মল্লিকের বাটী ও ভূমি দক্ষিণ দিগে মৃত রাজনারায়ণ রায়ের বাটী ও ভূমি পশ্চিম দিগে সরকারী নরদমা।

৩ দফা। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত যে এক এক তালা ইষ্টক নির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ /৩ তিন কাটা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত জয়নারায়ণ দের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ দক্ষিণ দিগে গলি পূর্ব্বদিগে রাজনারায়ণ দাঁর বাটী ও ভূমি পশ্চিম দিগে রাজনারায়ণ বসাকের বাটী ও ভূমি উত্তর দিগে ছিদাম চন্দ্রের বাটী ও ভূমি।

সরিফ সাহেবের দফ্তরখানায় অন্বেষণ করিলে নীলামের নিয়ম জানা যাইতে পারিবেক।

## INSOLVENT COURT. — যোত্রহীনেরদের আদালত।

### কলিকাতার যোত্রহীনেরদের আদালত।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে কলিকাতা নগরের বনফিল্ড গলি নিবাসি

কারাপিট গ্রেগরি সেথ এবং কাচিক গ্রেগরি সেথ

নামক যে সাহেবেরা পূর্ব্বে সেথ ব্রদর্স কোম্পানি নামে কলিকাতার সওদাগরী ও এজেন্টের কর্ম্ম করিত এবং এইক্ষণে কলিকাতার সাধারণ জেলখানায় কয়েদ আছে তাহারা পূর্ব্ব ভারতবর্ষে যোত্রহীন ঋণিরদের উপকারার্থে আইন নামক চতুর্থ জর্জের নবম বৎসরীয় আইনের ৭৩ অধ্যায়ের দ্বারা উপকার প্রাপণার্থ প্রার্থনা করাতে উক্ত আদালতের হুকুমক্রমে তাহারদের দরখাস্তের মর্ম্ম আগামি জুন মাসের ৩ তারিখ শনিবারে ঐ আদালতে শুনা যাইবেক উক্ত কারাপিট গ্রেগরি সেথ এবং কাচিক গ্রেগরি সেথ সাহেবেরদের মহাজনেরদের নাম তাহারদের উক্ত দরখাস্তের সঙ্গে উক্ত আদালতের প্রধান ক্লার্কের দফ্তরখানায় দাখিল হইয়াছে মহাজনেরা তাহা দেখিতে পারেন্।

ডবলিউ এন হেজর।
যোত্রহীনেরদের উকীল।

## MISCELLANEOUS ADVERTISEMENTS. — সাধারণ ব্যক্তির ইশ্‌তিহার।

### ADVERTISEMENT.

#### NOTICE.

*Agra Government Gazette* for the Upper Provinces, published every Tuesday morning.

Price to Subscribers 12 Rs. per annum, per copy, payable in advance. Post free from the Agra Post Office direct. Apply to the Editor.

A similar edition of the above applicable to the Bengal and Behar Provinces, on the same terms, published every Friday morning. Post free.

---

اشتہار

واضح هوکه اگره گورنمنت گزٹ واسطے ممالك
مغربي کے منگل کے روز چهپتا هی
قیمت آسکي باره روپیه سالانه هی اور
پیشگي لي جاتي هي آینده سے جوگزٹ که
خریداروں کے پاس یہان سے بهیجا جائیگا
اسپر محصول ڈاک نه لیا جائیگا جس کسیکو
که گزٹ مذکور لینا مرکوز هو صاحب ایڈیٹر
کی خدمت میں درخواست بهیجے *

اور واضح هوکه ایک اسیطرح کا گزٹ
ممالك بنگاله وبهار کے بهي واسطے هرجمعه
کو چهپتا هي اور شرایط مرقومه بالا پربطریق
مذکورة الصدر بے ادائے محصول
ڈاک مل سکتا هي *

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৩। ২ মে।]

গত বৃহস্পতিবার ২৭ আপ্রিল তারিখে শ্রীরামপুরের ছাপাখানাতে এই পুস্তক
প্রকাশ হইয়াছে

অর্থাৎ

# দেওয়ানী আইনের সংগ্রহ

শ্রীযুত জান মার্শমন সাহেব কর্ত্তৃক সংগৃহীত।

---

এই পুস্তকের মধ্যে ১৭৯৩ সালঅবধি ১৮৪৩ সালের আরম্ভপর্য্যন্ত শ্রীযুত কোম্পানি বাহাদুরের বাঙ্গলাপ্রভৃতি দেশের নিমিত্ত যে সকল আইন ও আইনের অর্থ এবং সরক্যুলর অর্ডর হইয়া অদ্য-পর্য্যন্ত বহাল আছে তাহা দেওয়া গিয়াছে। আইনের যে তরজমা পূর্ব্বে হইয়াছিল তাহা এই পুস্তকে ছাপা হইয়াছে কিন্তু আইনের অর্থ ও সরক্যুলর অর্ডর প্রথমবার বঙ্গভাষাতে তরজমা হইয়া এই পুস্তকে অর্পণ হইয়াছে।

যে কোন বিষয়ের আইন জানিবার আবশ্যক হয় তাহা অনায়াসে পাওয়া যায় এ নিমিত্ত এই পুস্তক ৭ অধ্যায়ে ও ২৮৩ ধারাতে বিভক্ত হইয়াছে। আইন বড় অক্ষরে ও আইনের অর্থ এবং সরক্যুলর অর্ডর ক্ষুদ্র অক্ষরে মুদ্রিত হইয়াছে।

পাঠক মহাশয়েরা অনায়াসে আইনের মর্ম্ম জানিতে পারেন এই নিমিত্ত প্রত্যেক আইন ও আই-নের অর্থ এবং সরক্যুলর অর্ডরের খোলাসা প্রস্তুত হইয়া মূল গ্রন্থের প্রথমে দেওয়া গিয়াছে। ঐ খোলাসা অতি সংক্ষেপে এবং সহজ ভাষাতে তরজমা হইয়াছে এবং যে আইনপ্রভৃতির খোলাসা হইয়াছে ঐ খোলাসাতে মূল আইনইত্যাদির অঙ্কের জিকির আছে।

প্রত্যেক বালমে যে আইন ও আইনের অর্থ ও সরক্যুলর অর্ডর আছে তাহার নির্ঘণ্ট প্রত্যেক বালমের শেষ ভাগে দেওয়া গিয়াছে তাহাতে পাঠকগণ অনায়াসে জানিতে পারিবেন যে এই গ্রন্থের মধ্যে কোন্২ আইনপ্রভৃতি দেওয়া গিয়াছে এবং তাহা গ্রন্থের কোন্২ স্থানে পাওয়া যায়।

পাট্টার হার ও পত্তনি তালুকের বিষয়ি এবং বাকী খাজানার নিমিত্ত ভূমি নীলামের এবং ক্রোক করণের এবং দলীলদস্তাবেজের ইষ্টাম্প এবং জবরদস্তী করিয়া বেদখল করণের বিষয়ি নানা বিধান যদ্যপি দেওয়ানী আইনের মধ্যে গণ্য নহে তথাপি তাহা না জানিলে মোকদ্দমার নির্ব্বাহ সুন্দররূপে হইতে পারে না এই নিমিত্ত এইং বিষয়ের সকল আইন আপেণ্ডিক্সের মধ্যে দেওয়া গিয়াছে।

এই দেওয়ানী আইনের সংগ্রহের মধ্যে যে সকল সংজ্ঞা আছে তাহার ইঙ্গরেজী ও বাঙ্গলা ভাষার অভিধান দেওয়া গিয়াছে।

---

বিজ্ঞাপন।

দেওয়ানী আইনের সংগ্রহ বাঙ্গলা ভাষাতে প্রস্তুত হইয়াছে এবং পারসী ভাষাতেও তরজমা হইয়াছে কিন্তু পারসী ভাষায় ঐ গ্রন্থ সম্পূর্ণরূপে প্রস্তুত হইতে প্রায় আর চারি মাস বিলম্ব হইবেক।

[*Government Gazette*, 2d *May*, 1843.]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান মার্শমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।



# গবর্ণমেণ্ট্ গেজেট্

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, MAY 9, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ৯ মে।

## ACTS.

### FORT WILLIAM.
### LEGISLATIVE DEPARTMENT.

THE 21ST APRIL, 1843.

The following Act is passed by the Honourable the President of the Council of India in Council, on the 21st of April 1843, with the assent of the Right Honourable the Governor General of India, which has been read and recorded.

Ordered, that the Act be promulgated for general information.

### ACT No. VI. OF 1843.

*An Act for amending the Law concerning the jurisdiction and procedure of the Courts of Ameens and Moonsiffs.*

I.—In modification of Clause 4, Section 18, Regulation V. of 1831, Bengal Code, it is hereby enacted, that in the trial and decision of all original Suits referred to them by the Judge, the Principal Sudder Ameens shall be guided by the rules established for the conduct of business in the Courts of the Zillah and City Judges.

II.—And it is hereby enacted, that the provisions of Section 4, Act No. XXV. of 1837, in respect to appeals from decisions passed by Principal Sudder Ameens, in Suits of the nature specified therein, be extended to all interlocutory orders passed by those Officers in such Suits.

III.—And it is hereby enacted, that such parts of Regulation XXII. 1814, as prohibit the Sudder Ameens and Moonsiffs from requiring security from defendants; or from attaching their property in cases pending before them; or from realizing fines imposed by them without first obtaining the sanction of the Zillah Judge, be repealed.

[*Government Gazette, 9th May,* 1843.]

## আইন।

### ফোর্ট উলিয়ম।
### লেজিসলেটিব ডিপার্টমেণ্ট।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল ২১ আপ্রিল।

ভারতবর্ষের শ্রীযুত গবরনর্ জেনরল বাহাদুরের সম্মতিক্রমে ভারতবর্ষের কৌন্সেলের শ্রীযুত প্রসীডেণ্ট সাহেব বাহাদুর হজুর কৌন্সেলে ইঙ্গরেজী ১৮৪৩ সালের ২১ আপ্রিল তারিখে নীচের লিখিত আইন জারী করিলেন। শ্রীযুত গবরনর্ জেনরল বাহাদুরের ঐ সম্মতিপত্র পাঠ হইয়া কৌন্সেলের বহীতে লেখা গেল।

হুকুম হইল যে এই আইন সকল লোককে জানাইবার নিমিত্ত প্রকাশ হয়।

### ইঙ্গরেজী ১৮৪৩ সাল ৬ আইন।

আমীনেরদের এবং মুনসেফেরদের আদালতের এলাকা ও কার্য্যবিষয়ক আইন সংশোধনের আইন।

১ ধারা।—বাঙ্গলা দেশের চলিত ১৮৩১ সালের ৫ আইনের ১৮ ধারার ৪ প্রকরণ মতান্তর হইয়া ইহাতে হুকুম হইল যে জজ সাহেব প্রধান সদর আমীনকে প্রথমত উপস্থিত যে সকল মোকদ্দমা অর্পণ করেন সেই মোকদ্দমার বিচার ও নিষ্পত্তি করণেতে জিলা এবং শহরের জজ সাহেবদিগের আদালতের কার্য্য চালাওনের নির্দ্দিষ্ট বিধির অনুসারে প্রধান সদর আমীনেরা কার্য্য করিবেন ইতি।

২ ধারা।—এবং ইহাতে হুকুম হইল যে ১৮৩৭ সালের ২৫ আইনের ৪ ধারার নির্দ্দিষ্ট প্রকার মোকদ্দমার প্রধান সদর আমীনেরদের ডিক্রীর উপর আপীলের বিষয়ে ঐ ধারাতে যে২ বিধান আছে সেই২ বিধান ঐ প্রকার মোকদ্দমার বিচারকালীন ঐ বিচারকের করা সকল হুকুমের বিষয়েও খাটিবেক ইতি।

৩ ধারা।—আরো ইহাতে হুকুম হইল যে ১৮১৪ সালের ২২ আইনের যে২ ভাগে সদর আমীন ও মুনসেফদিগের প্রতি আসামীর স্থানে জামিন চাহিবার অথবা তাঁহারদের সম্মুখে উপস্থিত মোকদ্দমাতে আসামীর সম্পত্তি ক্রোককরণের অথবা জিলার জজ সাহেবের অনুমতিবিনা তাঁহারদের হুকুমকরা জরীমানা উসুল করণের নিষেধ আছে সেই২ ভাগ রদ হইল ইতি।

IV.—And it is hereby enacted, that it shall be competent to the Sudder Ameens and Moonsiffs to demand security from the defendant, under the provisions of Sections 4 and 5, Regulation II. 1806, in cases pending before them; and also to proceed, without reference to the *Zillah* Judge, to the realization of fines imposed by them, provided that all orders passed by the Sudder Ameens and Moonsiffs under this Section, be subject to an appeal to the Zillah Judge.

V.—And it is hereby enacted, in modification of Section 22, Regulation V. of 1831, that decrees passed in the Courts of the Judges or Principal Sudder Ameens, in cases of appeal from the decisions of the Sudder Ameens or Moonsiffs, shall be executed by the Courts in which the original decisions were passed, under the general rules prescribed for the execution of decrees passed by those Courts—applications for the execution of such decrees shall be presented, together with a certified copy of the decree of the Judge of Principal Sudder Ameen to the Court of original jurisdiction. In appeals from the orders of the Moonsiff or Sudder Ameen in such cases, the decision of the Zillah or City Judge shall be final.

VI.—And it is hereby enacted, that Clause 2, Section 13, Regulation XXIII. 1814, and Clause 4, Section 5, Regulation V. 1831, be repealed.

VII.—And it is hereby enacted, that no person whatever shall, by reason of place of birth, or by reason of descent, be in any Civil proceeding whatever, exempted from the jurisdiction of the Courts of the Moonsiffs, in the Territories subject to the Presidency of Fort William in Bengal.

VIII.—And it is hereby enacted, that persons invested with the powers of Moonsiff shall be competent to receive, try, and determine suits of every description under the restrictions as to local jurisdiction and value of property mentioned in Clauses 1, 2 and 3, Section 5, Regulation V. 1831. Provided, however, that no Moonsiff shall try any suit, in which he himself, or any of his relatives, or dependants, or any of the Vakeels or Officers of his Court shall be a party.

IX.—And it is hereby enacted, that in cases, where by reason of the above Section, a Moonsiff cannot try a suit because he himself, or any of his relatives, or dependants, or any of the Vakeels or Officers of his Court is a party to the suit, it shall nevertheless be competent to the Moonsiff to receive the suit, and forward it to the Judge of the *Zillah* to which he is subordinate, who may thereupon refer the same for trial and decision to any other Moonsiff of the District.

F. J. Halliday,
*Offg. Secy. to the Govt. of India.*

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ৯ মে।]

৪ ধারা।—এবং ইহাতে হুকুম হইল যে সদর আমীন ও মুনসেফেরদের সম্মুখে উপস্থিত মোকদ্দমায় তাঁহারা আসামীর স্থানে ১৮০৬ সালের ২ আইনের ৪ এবং ৫ ধারার বিধির অনুসারে জামিন চাহিতে পারেন্ এবং জিলার জজ সাহেবের অনুমতি না লইয়া আপনারদের হুকুমকরা জরীমানা উসুল করিতে পারেন্ কিন্তু এই ধারার অনুসারে সদর আমীন ও মুনসেফেরা যে সকল হুকুম করেন্ তাহার উপর আপীল জিলার জজ সাহেবের নিকটে হইতে পারে ইতি।

৫ ধারা।—১৮৩১ সালের ৫ আইনের ২২ ধারা মতান্তর হইয়া ইহাতে হুকুম হইল যে সদর আমীন ও মুনসেফেরদের নিষ্পত্তির উপর আপীল হইলে জজ সাহেব ও প্রধান সদর আমীনেরা যে ডিক্রী করেন্ যে২ আদালতে তাহার প্রথম ডিক্রী হইয়াছিল সেই২ আদালতের করা ডিক্রী জারীর বিষয়ে যে সাধারণ বিধি আছে তদনুসারে সেই আদালতের দ্বারা ঐ আপীল আদালতের ডিক্রী জারী হইবেক। এবং যে আদালতে ঐ মোকদ্দমা প্রথমত উপস্থিত হইয়াছিল তাহাতে ঐ২ ডিক্রী জারী করণের দরখাস্ত জজ সাহেব অথবা প্রধান সদর আমীনের ডিক্রীর সর্টিফিকটকরা নকলসমেত দিতে হইবেক। এই২ গতিকে মুনসেফ অথবা সদর আমীনের হুকুমের উপর আপীল হইলে জিলা অথবা শহরের জজ সাহেব যে নিষ্পত্তি করেন্ তাহা চূড়ান্ত হইবেক ইতি।

৬ ধারা।—আরো ইহাতে হুকুম হইল যে ১৮১৪ সালের ২৩ আইনের ১৩ ধারার ২ প্রকরণ এবং ১৮৩১ সালের ৫ আইনের ৫ ধারার ৪ প্রকরণ রদ হইল ইতি।

৭ ধারা।—এবং ইহাতে হুকুম হইল যে বাঙ্গলা দেশের ফোর্ট উলিয়ম রাজধানীর অধীন দেশের মধ্যে কোন ব্যক্তি জন্মস্থানপ্রযুক্ত অথবা বংশপ্রযুক্ত কোন প্রকার দেওয়ানী মোকদ্দমায় মুনসেফের আদালতের এলাকার বহির্ভূত হইবেন না ইতি।

৮ ধারা।—আরো ইহাতে হুকুম হইল যে ১৮৩১ সালের ৫ আইনের ৫ ধারার ১। ২ এবং ৩ প্রকরণে স্থানবিশেষের এলাকার ও সম্পত্তির মূল্যের বিষয়ে যে নিষেধ আছে তাহাতে দৃষ্টি রাখিয়া মুনসেফেরা সর্ব্বপ্রকার মোকদ্দমা লইতে ও বিচার ও নিষ্পত্তি করিতে পারেন্। কিন্তু যে মোকদ্দমায় কোন মুনসেফ স্বয়ং অথবা তাঁহার কোন কুটুম্বেরা কি তাঁহার আশ্রিত ব্যক্তিরা অথবা তাঁহার আদালতের কোন উকীল বা আমলা এক পক্ষ হন্ সেই প্রকার মোকদ্দমার বিচার কোন মুনসেফ করিতে পারিবেন না ইতি।

৯ ধারা।—এবং ইহাতে হুকুম হইল যে উক্ত ধারাপ্রযুক্ত যে২ গতিকে কোন মুনসেফ স্বয়ং অথবা তাঁহার কোন কুটুম্ব কি তাঁহার আশ্রিত ব্যক্তি কিম্বা তাঁহার আদালতের উকীল বা আমলা মোকদ্দমার এক পক্ষ হওয়াতে তিনি সেই মোকদ্দমার বিচার করিতে পারেন্ না সেই২ গতিকে মুনসেফ তথাপি ঐ মোকদ্দমা লইতে পারেন্ এবং যে জিলার অধীন সেই জিলার জজ সাহেবের নিকটে পাঠাইতে পারেন্ পরে জজ সাহেব তাহা ঐ জিলার অন্য কোন মুনসেফের নিকটে বিচার ও নিষ্পত্তির নিমিত্তে অর্পণ করিতে পারেন্ ইতি।

এফ জে হালিডে।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।
John C. Marshman, *Bengalee Translator.*

## CIRCULAR ORDERS OF THE SUDDER DEWANNY ADAWLUT.

No. 10.

*To the Civil Judges in the Lower Provinces, the Governor General's Agent at Hazareebaugh and the Commissioner of Assam.*

Under Act III. 1843, which comes into operation on the 1st May next, no Applications for the admission of Special Appeals will be receivable by the Zillah Courts. As this will afford the Judges leisure to decide more appeals from the decisions of the Sudder Ameens and Moonsiffs than they were able to do, when they had to receive Petitions for Special Appeals and to try the Appeals specially admitted, the Court are desirous that the Judges should bestow their primary attention on the disposal of the Special Appeals and the petitions for the admission of such Appeals which may be pending on their files at the date above mentioned, to admit of a judgment being formed of the extent to which they are able to try regular appeals from the orders of the lower grades of Native Judges.

W. Kirkpatrick, *Deputy Register.*

Fort William, 28th April, 1843.

## সদর দেওয়ানী আদালতের সরকুলর অর্ডর।

১০ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত সিবিল জজ সাহেব ও হাজারীবাগের শ্রীযুত গবরনর জেনরল বাহাদুরের এজেন্ট সাহেব ও আসামের শ্রীযুত কমিস্যনর সাহেব বরাবরেষু।

১৮৪৩ সালের ৩ আইন আগামি ১ মে তারিখঅবধি আমলে আসিবেক ঐ আইনানুসারে জিলার জজ সাহেবেরা খাস আপীল গ্রাহ্য করণের কোন দরখাস্ত লইতে পারিবেন না। অতএব যে কালে ঐ জজ সাহেবেরদের খাস আপীলের দরখাস্ত লইতে এবং খাস আপীলের মোকদ্দমার বিচার করিতে হইত সেই কালঅপেক্ষা এক্ষণে সদর আমীন ও মুনসেফেরদের নিষ্পত্তির উপর অধিক আপীল নিষ্পত্তি করিতে অবকাশ হইবেক। অতএব সদর আদালতের ইচ্ছা আছে যে উক্ত তারিখে যে সকল খাস আপীলী মোকদ্দমা এবং খাস আপীলের দরখাস্ত তাঁহারদের নথীতে ছিল তাহা নিষ্পত্তি করিতে তাঁহারা প্রথমে মনোযোগ করেন্ তাহার তাৎপর্য্য এই যে এদেশীয় অধস্থ শ্রেণীর বিচারকেরদের নিষ্পত্তির উপর জাবেতামত আপীল কিপর্য্যন্ত ঐ জজ সাহেবেরা বিচার করিতে পারেন্ তাহা অনুমান করা যাইতে পারে।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ২৮ আপ্রিল।

John C. Marshman, *Bengalee Translator.*

---

## CIVIL APPOINTMENTS.

GENERAL DEPARTMENT.

*The 26th April*, 1843.

Mr. W. H. Elliott, of the Civil Service, embarked for England on board the Steamer "Hindostan," which Vessel was left by the Pilot at Sea on the 18th instant.

T. R. Davidson,
*Offg. Secy. to the Govt. of Bengal.*

No. 18.
FORT WILLIAM.
GENERAL DEPARTMENT.
*The 12th April*, 1843.
EDUCATION.

The Honourable the President in Council is pleased to appoint F. Mouat, Esq. M. D., to be Secretary to the Council of Education. The Appointment to take effect from the 1st proximo.

H. V. Bayley,
*Depy. Secy. to the Govt. of India.*

No. 606.
FORT WILLIAM.
*The 1st May*, 1843.

The Honourable the Deputy Governor of Bengal has this day been pleased to make the following Appointment:

Mr. Frederick James Halliday to be Secretary to the Government of Bengal.

F. J. Halliday,
*Secy. to the Govt. of Bengal.*

## রাজকর্ম্মে নিয়োগ।

জেনরল ডিপার্টমেন্ট।
১৮৪৩ সাল ২৬ আপ্রিল।

সিবিলসম্পর্কীয় শ্রীযুত ডবলিউ এচ এলিয়াট সাহেব "হিন্দুস্থান" নামক বাষ্পীয় জাহাজে আরোহণ করিয়া ইঙ্গলণ্ডে গমন করিয়াছেন ঐ জাহাজ বর্ত্তমান মাসের ১৮ তারিখে আড়কাটি সমুদ্রপথে ছাড়িয়া আইসে।

টি আর ডেবিডসন।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের একটিং সেক্রেটারী।

১৮ নম্বর।
ফোর্ট উলিয়ম।
জেনরল ডিপার্টমেন্ট।
১৮৪৩ সাল ১২ আপ্রিল।
বিদ্যাধ্যাপন।

শ্রীযুত কৌন্সেলের প্রসীডেন্ট সাহেব শ্রীযুত ডাক্তর মোআট সাহেবকে বিদ্যাধ্যাপনের কৌন্সেলের সেক্রেটারী করিয়াছেন। ঐ নিয়োগ বর্ত্তমান মাসের ১ তারিখ অবধি চলিবেক।

এচ বি বেলি।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের ডেপুটী সেক্রেটারী।

৬০৬ নম্বর।
ফোর্ট উলিয়ম।
১৮৪৩ সাল ১ মে।

শ্রীযুত ডেপুটী গবর্নর্ সাহেব অদ্য নীচের লিখিত নিয়োগ করিয়াছেন।

শ্রীযুত এফ জে হালিডে সাহেব বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী হইবেন।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

[*Government Gazette, 9th May,* 1843.]

No. 612.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

JUDICIAL AND REVENUE DEPARTMENT.

*The 26th April*, 1843.

LEAVE OF ABSENCE.

Mr. H. V. Hathorn, Officiating Civil and Sessions Judge of the 24-Pergunnahs, for seven days, under Medical Certificate, from the 22d instant.

APPOINTMENTS.

Mr. F. Stainforth to officiate as Civil and Sessions Judge of the 24-Pergunnahs during the absence of Mr. Hathorn.

Mr. L. J. H. Grey to be Magistrate of Moorshedabad, to take effect from the 18th instant, the date of Mr. W. H. Elliot's departure to Europe on Furlough.

Mr. A. G. Macdonald to be Magistrate of Rungpore, from the same date.

Mr. G. F. Cockburn to be Joint Magistrate and Deputy Collector of the 2d grade at Jessore.

Moulvie Lootf Hussein to be 2d Principal Sudder Ameen of Jessore, vice Baboo Ramcoomar Chowdry deceased.

Moulvie Abdoollah to be Sudder Ameen of Dacca.

Mr. J. N. Thomas to be ditto ditto of Jessore.

NOTIFICATIONS.

Mr. W. J. H. Money made over charge of the Magistracy of Moorshedabad to Mr. R. H. Russell on the 12th idem.

The appointment of Mr. A. R. Young, under date the 3d instant, to be Joint Magistrate and Deputy Collector of the 2d grade at Balasore, has been cancelled at his request.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

৬১২ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।

জুডিসিয়ল ও রেবিনিউ ডিপার্টমেন্ট।

১৮৪৩ সাল ২৬ আপ্রিল।

ছুটী।

চব্বিশপরগনার একটিং সিবিল ও সেশন জজ শ্রীযুত এচ বি হথর্ণ সাহেব চিকিৎসকের সর্টিফিকটক্রমে ২২ তারিখঅবধি সাত দিনের ছুটী পাইয়াছেন।

নিয়োগ।

শ্রীযুত হথর্ণ সাহেব অনুপস্থিত থাকিতে শ্রীযুত এফ ষ্টেনফোর্থ সাহেব একটিংরূপে চব্বিশপরগনার সিবিল ও সেশন জজী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

শ্রীযুত এল জে এচ গ্রে সাহেব মুরশিদাবাদের মাজিষ্ট্রেট হইবেন ঐ নিয়োগ শ্রীযুত ডবলিউ এলিয়াট সাহেবের বিলায়তে গমনের তারিখঅবধি অর্থাৎ বর্ত্তমান মাসের ১৮ তারিখঅবধি আরম্ভ হইবেক।

শ্রীযুত এ জি মাকডনাল্ড সাহেব ঐ তারিখঅবধি রঙ্গপুরের মাজিষ্ট্রেট হইবেন।

শ্রীযুত জি এফ কোবর্ণ সাহেব যশোহরের দ্বিতীয় শ্রেণীর জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর হইবেন।

মৃত বাবু রামকুমার চৌধুরীর পরিবর্ত্তে শ্রীযুত মৌলবী লুৎফ হুসেন যশোহরের দ্বিতীয় প্রধান সদর আমীন হইবেন।

শ্রীযুত মৌলবী আবদুল্লা ঢাকার সদর আমীন হইবেন।

শ্রীযুত জে এন তামস সাহেব যশোহরের সদর আমীন হইবেন।

বিজ্ঞাপন।

শ্রীযুত ডবলিউ জে এচ মনি সাহেব বর্ত্তমান মাসের ১২ তারিখে মুরশিদাবাদের মাজিষ্ট্রেটী কর্ম্মের ভার শ্রীযুত আর এচ রসেল সাহেবের প্রতি অর্পণ করিলেন।

শ্রীযুত এ আর ইয়ং সাহেব ৩ আপ্রিল তারিখে বালেশ্বরের দ্বিতীয় শ্রেণীর জাইন্ট মাজিষ্ট্রেটী ও ডেপুটী কালেক্টরী কর্ম্মে নিযুক্ত হইয়াছিলেন কিন্তু সেই নিয়োগ তাঁহার প্রার্থনাক্রমে রহিত হইয়াছে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

GOVERNMENT ADVERTISEMENTS. গবর্ণমেন্টের ইশ্‌তিহার।

SALT. নিমক।

এস্তাহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারানের উচিত যে ঐ নেমকের রকম জিলা ২৪ পরগনার মোং নারায়ণপুরের নমকের কারখানার নমুনা দৃষ্টে খাতিরজমামত বুঝিয়া খরিদ করেন আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখদর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| নারায়ণপুর দ্বিতীয় রকম | নারায়ণপুর | ১২৪৯ সাল | মোন ১৩২০/ | কোং টাকা ৪২০৲ |

বোর্ড পরিমিট নিমক ও আফিম তাং ১ মে সন ১৮৪৩ সাল। এচ টরেন্স। সেক্রেটারী।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৩। ৯ মে।]

SALES OF LAND. জমীদারী নীলাম।

## ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ

অত্র জেলার প্রধান সদর আমীনের ডিক্রীর টাকা সেখ মহম্মদ সমি'বাদীর পাওনা রামতনু চৌধুরী প্রতিবাদির দেনা আদায় কারণ চতুর্দ্দশ বিভাগের প্রবলপ্রতাপ শ্রীযুত রেবিনিউ কমিস্যনর বাহাদুরের সন ১৮৪১ সালের ২৪ ফিব্রুআরির চিঠী ও শহর মুরশিদাবাদের শ্রীযুত জজ সাহেবের ৬ তারিখ ও ঐ সনের ২২ মে তারিখের রুবকারির আজ্ঞানুসারে প্রতিবাদির সম্পত্তি ইতিপূর্ব্ব লাটবন্দি হইয়া প্রশংসিত জজ সাহেবের আজ্ঞামত নীলাম স্থগিত ছিল এইক্ষণে প্রধান সদর আমীনের সন ১৮৪৩ সালের ২১ ফিব্রুআরির রুবকারি ও শ্রীযুত জজ সাহেবের ১৫ আপ্রিলের রুবকারি নীলাম করণাদেশে পঁহুছে মতে সন ১৭৯৩ সালের ৪৫ আইন ও সন ১৭৯৬ সালের ১২ আইনের মর্ম্মানুযায়ি প্রতিবাদির সম্পত্তি নীচের তপসীলমত সন ১৮৪৩ সালের ৫ জুন মোতাবক সন ১২৫০ সালের তারিখ ২৩ জ্যৈষ্ঠ রোজ সোমবার নীলাম হওনের ইস্তাহার দেওয়া যাইতেছে যদি প্রতিবাদী এই ইস্তাহারের লিখিত সমুদয় টাকা নীলামের তারিখে দ্বিতীয় প্রহর দিবসপর্য্যন্ত ডাক আরম্ভ হওয়ার পূর্ব্ব দাখিল না করে তবে ঐ তারিখে দ্বিতীয় প্রহর দিবা বাজিবার সময় এই জেলার কালেক্টরির কাছারী মোকাম বহরমপুরাতে নীলাম হইবেক যে কেহ খরিদের বাসনা রাখহ আপন২ ডাক সংখ্যার ফিশত ১৫৲ টাকা হিসাবে ফিসসমেত হাজির হইয়া আইনমত খরিদ করহ এ বিষয় সকলের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তারিখ ২৯ আপ্রিল মোতাবক সন ১২৫০ সাল তারিখ ১৭ বৈশাখ।

| নম্বর লাট | নম্বর রেজেষ্টরী | নাম মহাল | নাম তালুকদারান | সদর জমা শালিয়ানা | তায়দাদ রকম যাহা নীলাম হইবেক। | তাইন ডিক্রীর টাকা মায় খরচা ও সুদ | নীলামী মহালের রাজস্বের বাকী যাহা খরিদারকে দিতে হইবেক। | কৈং |
|---|---|---|---|---|---|---|---|---|
| ১ | ২৪৭৩ | কিসমত পরগনে সমস খালি | নবকিশোর ও মাধবকিশোর ও সর্ব্বানন্দ ও রামমোহন ও গদাধর ও লোহারাম চৌধুরী ও গোপালদাস মহন্ত | ১৮৬০॥৶৪ মধ্যে রকম ৶১০॥ কাত জমা ২৯৩॥৶৬ | অত্র জেলার প্রধান সদর আমীনের সন ১৮৪৩সালের ২১ফিব্রুআরির রুবকারি অনুযায়ি এই মহালের রসক ৶১০॥ দুই আনা সাড়ে দশ গণ্ডা রামতনু চৌধুরি প্রতিবাদির হক নীলাম হইবেক | শ্রীযুত জজ সাহেবের সন ১৮৪১ সালের ৬ ফিব্রুআরির রুবকারি অনুযায়ি ৫৬৪৩৮/৭ আর আমল ৪৬৯২৲৬পাই সুদ ইস্তক ঐ সনের ৮ জানুআরি লাগাইদ সন ১৮৪৩ সালের ৪ জুন মুদ্দত ২।৪। ২৭ রোজের কাত ১৩৫৫॥৶৩ | • | |
| | | | | | | ৬৯৯৯।৶১০ | | |

সদর বোর্ডের সন ১৮৪১ সালের ২০ সেপ্টেম্বর তারিখের ২৫ নম্বরের সরক্যুলর চিঠীর আজ্ঞানুযায়ি বিজ্ঞাপন করা যায় যে উক্ত ভূমির সাবেক মালিকের উপর যে সকল দায় আছে তাহা খরিদারকে অর্শিবেক এবং মহালের পর সরকারের যে দাওয়া থাকে ঐ নীলামের দ্বারা কিছু লোপ হইবেক না ইতি।

*Moorshedabad Collectorate, 29th April,* 1843. W. J. H. Money, *Collector.*

---

## ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

পাচনপাড়া সাকিনের কৈলাসনাথ চক্রবর্ত্তী এক কেতা দরখাস্ত এই মর্ম্মে গুজরায় যে কীসমত পাচনপাড়া যাহার সদর জমা ৬৬০৶১০ টাকা বিশ্বেশ্বর চক্রবর্ত্তিপ্রভৃতির নামে তাহুত লেখা যাইত ঐ তাহুতের মধ্যে রকম ।৶০ মজহরের ও রকম ॥৶০ আনা রামজয় চক্রবর্ত্তির সরকারের বাকী আদায় কারণ ৪২০০৲ টাকা মুল্যে নীলাম হইয়া সরকারের বাকী পাওনা বাদে বক্রী পণাধিক্য টাকা হজুর তহবিলে আমানৎ আছে মতে মজহর প্রার্থনা রাখে যে উক্ত মহালের পণাধিক্য টাকার মধ্যে মজহরের রকম ।৶০ আনার পণাধিক্য টাকা পায় এবিধায় ইস্তাহার দেওয়া যাইতেছে যে মহাল মজকুরের উক্ত রকমের পণাধিক্য টাকার সেওয়ায় মজহর অন্য কেহ দাবিদার থাকে তবে ১৫

রোজ মধ্যে হজুরে হাজির হইয়া তাহার দরখাস্ত করে নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম প্রকাশ হইবেক ইতি সন ১৮৪৩ সাল তারিখ ২৭ আপ্রেল মোতাবেক সন ১২৫০ সাল তাং ১৫ বৈশাখ।

*Moorshedabad Collectorate, 27th April,* 1843. W. J. H. MONEY, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

রামসুন্দর ভট্টাচার্য্য এক কেতা দরখাস্ত এই মর্ম্মে গুজরায় যে কিসমত কামদেববাটী যাহার সদর জমা ৩১৵ মজহরের নামে তাছদ লেখা যাইত সরকারের বাকী আদায় কারণ ১৮০৲ টাকা পণবাহাতে নীলাম হইয়া পণাধিক্য টাকা সরকারের তহবিলে মজুদ আছে মতে মজহর প্রর্থনা রাখে যে সরকারের পাওনা বাদে বক্রী পণাধিক্য টাকা পায় এমতে এস্তাহার দেওয়া যাইতেছে যে সেওয়ায় মজহর উক্ত পণাধিক্য টাকার দাবিদার থাকে তবে ১৫ রোজ মধ্যে হজুরে হাজীর হইয়া তাহার দরখাস্ত মায় সাবুদ গুজরায় নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক ইতি সন ১৮৪৩ সাল তাং ২৯ আপ্রিল মং সন ১২৫০ সাল ১৭ বৈশাখ।

*Moorshedabad Collectorate, 17th April,* 1843. W. J. H. MONEY, *Collector.*

---

## INSOLVENT COURT. যোত্রহীনেরদের আদালত।

### IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

In the matter of WILLIAM BRUCE, JOSEPH WEBB CRAGG, WILLIAM PATRICK, and HUGH MORTON SHAND, Insolvents.

NOTICE is hereby given, that upon the petition and affidavit of GEORGE WALKER WILSON FRASER, Executor of the last Will and Testament of ALEXANDER FRASER, formerly of Calcutta, Merchant, but now deceased, a creditor of the said Insolvents, the said Court by its order bearing date the twenty-eighth day of April last, was pleased to order that the Chief Clerk of this Court have leave to amend the Schedule filed by the Insolvents in this matter by striking out and expunging therefrom the statements now contained therein relating to the claim of the said GEORGE WALKER WILSON FRASER, and in lieu thereof inserting the name of the said GEORGE WALKER WILSON FRASER in the said Schedule as a Creditor of the said Insolvents to the extent of Company's Rupees Fifty-three thousand six hundred and thirty-one, fifteen annas and nine pie, and that thereupon the said GEORGE WALKER WILSON FRASER be at liberty to receive from the assignees and the assignees be at liberty to pay to the said GEORGE WALKER WILSON FRASER dividends upon the said sum of Company's Rupees Fifty-three thousand six hundred and thirty-one, fifteen annas and nine pie rateably and in proportion with the other Creditors of the said Insovents.

THOMPSON AND ALLAN, *Attornies.*

*Calcutta, 5th May,* 1843.

### কলিকাতাস্থ যোত্রহীনেরদের উপকারার্থে আদালত।

উলিয়ম ব্রুস ও যোজফ ওএব ক্রেগ ও উলিয়ম পাত্রিক ও হিউ মার্টিন সেণ্ড দেউলিয়ার বিষয়ে

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে ঐ দেউলিয়ারদের এক জন মহাজন ইহার পূর্ব্বে কলিকাতানিবাসি সওদাগর কিন্তু এক্ষণে মৃত আলেকজাণ্ডর ফ্রেজরের দানপত্র ও উইলের একসেকিটর জর্জ ওয়াকর উইলসন ফ্রেজরের দরখাস্ত ও সুকৃতিক্রমে ঐ আদালত গত ২৮ আপ্রিল তারিখে হুকুম করিলেন যে এই আদালতের চিফ ক্লার্ক সাহেব ঐ যোত্রহীনেরদের তফসীল সংশোধন করিতে এবং তাহার মধ্যে উক্ত জর্জ ওয়াকর উইলসন ফ্রেজরের দাওয়ার বিষয়ে যে সকল কথা লেখা আছে তাহা উঠাইয়া ফেলিতে এবং তাহার পরিবর্ত্তে ঐ তফসীলের মধ্যে ঐ যোত্রহীনেরদের মহাজনের মধ্যে তিপ্পান্ন হাজার ছয় শত একত্রিশ টাকা পনের আনা নয় পাইয়ের মহাজনের ন্যায় জর্জ ওয়াকর উইলসন ফ্রেজরের নাম লিখিতে পারেন্। এবং জর্জ ওয়াকর উইলসন ফ্রেজর সাহেব ঐ যোত্রহীনেরদের অন্যান্য মহাজনেরদের অংশাংশানুসারে ঐ তিপ্পান্ন হাজার ছয় শত একত্রিশ টাকা পনের আনা নয় পাইয়ের উপর আসৈনি সাহেবেরদের স্থানে ডেবিডেণ্ড পাইতে পারেন্ এবং ঐ আসৈনি সাহেব জর্জ ওয়াকর উইলসন ফ্রেজর সাহেবকে ঐ ডেবিডেণ্ড দিতে পারেন্।

তামসন ও আলেন। উকীল।

কলিকাতা। ১৮৪৩ সাল ৫ আপ্রিল।

---

## MISCELLANEOUS ADVERTISEMENTS. সাধারণ ধ্যক্তির ইশ্তিহার।

বিজ্ঞাপন।

দেওয়ানী আইনের সংগ্রহ বাঙ্গলা ভাষাতে প্রস্তুত হইয়াছে এবং পারসী ভাষাতেও তরজমা হইয়াছে কিন্তু পারসী ভাষায় ঐ গ্রন্থ সম্পূর্ণরূপে প্রস্তুত হইতে প্রায় আর চারি মাস বিলম্ব হইবেক।

[গবর্ণমেন্ট গেজেট ১৮৪৩। ৯ মে।]

গত ২৭ আপ্রিল তারিখে শ্রীরামপুরের ছাপাখানাতে এই পুস্তক প্রকাশ হইয়াছে

অর্থাৎ

# দেওয়ানী আইনের সংগ্রহ

শ্রীযুত জান মার্শমন সাহেব কর্ত্তৃক সংগৃহীত।

---

এই পুস্তকের মধ্যে ১৭৯৩ সালঅবধি ১৮৪৩ সালের আরম্ভপর্য্যন্ত শ্রীযুত কোম্পানি বাহাদুরের বাঙ্গলাপ্রভৃতি দেশের নিমিত্ত যে সকল আইন ও আইনের অর্থ এবং সরক্যুলর অর্ডর হইয়া অদ্য-পর্য্যন্ত বহাল আছে তাহা দেওয়া গিয়াছে। আইনের যে তরজমা পূর্ব্বে হইয়াছিল তাহা এই পুস্তকে ছাপা হইয়াছে কিন্তু আইনের অর্থ ও সরক্যুলর অর্ডর প্রথমবার বঙ্গভাষাতে তরজমা হইয়া এই পুস্তকে অর্পণ হইয়াছে।

যে কোন বিষয়ের আইন জানিবার আবশ্যক হয় তাহা অনায়াসে পাওয়া যায় এ নিমিত্ত এই পুস্তক ৭ অধ্যায়ে ও ২৮৩ ধারাতে বিভক্ত হইয়াছে। আইন বড় অক্ষরে ও আইনের অর্থ এবং সরক্যুলর অর্ডর ক্ষুদ্র অক্ষরে মুদ্রিত হইয়াছে।

পাঠক মহাশয়েরা অনায়াসে আইনের মর্ম্ম জানিতে পারেন্ এই নিমিত্ত প্রত্যেক আইন ও আই-নের অর্থ এবং সরক্যুলর অর্ডরের খোলাসা প্রস্তুত হইয়া মূল গ্রন্থের প্রথমে দেওয়া গিয়াছে। ঐ খোলাসা অতি সংক্ষেপে এবং সহজ ভাষাতে তরজমা হইয়াছে এবং যে আইনপ্রভৃতির খোলাসা হইয়াছে ঐ খোলাসাতে মূল আইনইত্যাদির অঙ্কের জিকির আছে।

প্রত্যেক বালমে যে আইন ও আইনের অর্থ ও সরক্যুলর অর্ডর আছে তাহার নির্ঘণ্ট প্রত্যেক বালমের শেষ ভাগে দেওয়া গিয়াছে তাহাতে পাঠকগণ অনায়াসে জানিতে পারিবেন যে এই গ্রন্থের মধ্যে কোন্২ আইনপ্রভৃতি দেওয়া গিয়াছে এবং তাহা গ্রন্থের কোন্২ স্থানে পাওয়া যায়।

পাট্টার হার ও পত্তনি তালুকের বিষয়ি এবং বাকী খাজানার নিমিত্ত ভূমি নীলামের এবং ক্রোক করণের এবং দলীলদস্তাবিজের ইষ্টাম্প এবং জবরদস্তী করিয়া বেদখল করণের বিষয়ি নানা বিধান যদ্যপি দেওয়ানী আইনের মধ্যে গণ্য নহে তথাপি তাহা না জানিলে মোকদ্দমার নির্ব্বাহ সুন্দররূপে হইতে পারে না এই নিমিত্ত এই২ বিষয়ের সকল আইন আপেণ্ডিক্সের মধ্যে দেওয়া গিয়াছে।

এই দেওয়ানী আইনের সংগ্রহের মধ্যে যে সকল সংজ্ঞা আছে তাহার ইঙ্গরেজী ও বাঙ্গলা ভাষার অভিধান দেওয়া গিয়াছে।

[*Government Gazette*, 9*th May*, 1843.]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান মার্শমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।

Numb. 151. ১৫১)





# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, MAY 16, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ১৬ মে ৭

## DRAFTS OF ACTS.

FORT WILLIAM.
LEGISLATIVE DEPARTMENT.
THE 28TH APRIL, 1843.

The following Draft of a proposed Act was read in Council for the first time on the 28th April, 1843.

ACT No. —— OF 1843.

*An Act concerning the time at which and the language in which the decisions of the Judges in the Courts of the East India Company are to be written.*

I. Whereas it is expedient, that the decisions of Courts of Justice and the reasons for the decision should be written and signed by the Judge at the time of pronouncing his decision, and in the vernacular language of the Judge;—

It is hereby enacted, that in all the Presidencies so much of all Decrees as consists of the points to be decided, the decision thereon and the reasons for the decision, and all injunctions for the revision of Decrees in regular suits, and all orders upon Summary Appeals, and upon applications for Special Appeals, and for Reviews of Judgment, which shall be passed by Judges of the Sudder Courts, or by Judges of Zillah and City Courts, or by Subordinate or Assistant Judges of Zillahs, shall be written originally in English, and signed by the Judge or Judges at the time of pronouncing such decision and orders; and shall be accompanied by a translation thereof in the vernacular language, commonly used in the Court wherein the suit to which the Decree or Order relates, shall have been instituted; which translation shall be incorporated in the Decree.

II. Provided that nothing in this Act contained shall be construed to repeal or affect any Regulation of the Codes of the Presidencies of Fort St.

## আইনের মুসাবিদা।

ফোর্ট উলিয়ম।
লেজিসলেটিব ডিপার্টমেণ্ট।
ইঙ্গরেজী ১৮৪৩ সাল ২৮ আপ্রিল।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৩ সালের ২৮ আপ্রিল তারিখে হজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল—আক্ট।

ভারতবর্ষের কোম্পানি বাহাদুরের আদালতের জজেরা যে সময়ে এবং যে ভাষাতে আপন২ ডিক্রী লিখিবেন তাহার বিষয়ি আইন।

যেহেতুক দেওয়ানী আদালতের ডিক্রী এবং সেই ডিক্রীর হেতু জজেরদের স্বকীয় ভাষায় ডিক্রী করণের সময়ে লেখা ও দস্তখৎকরা উচিত বোধ হইল

অতএব ইহাতে হুকুম হইল যে প্রত্যেক রাজধানীর অধীন দেশে সকল ডিক্রীর যে ভাগে বিচার্য্য বিষয় এবং সেই বিষয়ের ডিক্রী এবং সেই ডিক্রীর হেতু লেখা আছে তাহা এবং জাবেতামত মোকদ্দমার ডিক্রী সংশোধনের হুকুম এবং সরসরী আপীল হইলে যে হুকুম হয় তাহা এবং খাস আপীল ও ডিক্রীর পুনর্ব্বিচারের দরখাস্তের বিষয়ে যে হুকুম হয় তাহা সদর আদালতের জজ সাহেবেরা অথবা জিলা ও শহরের আদালতের জজ সাহেবেরা অথবা জিলার অধীন জজ কিম্বা আসিষ্টাণ্ট জজ সাহেবেরা প্রথমে ইঙ্গরেজী ভাষাতে লিখিবেন এবং সেই ডিক্রী ও হুকুম করণের সময়ে জজ সাহেব অথবা জজ সাহেবেরা তাহাতে দস্তখৎ করিবেন এবং ঐ ডিক্রী অথবা হুকুমসম্পর্কীয় মোকদ্দমা যে আদালতে উপস্থিত হইয়াছে সেই আদালতের সামান্যতঃ চলন ভাষাতে তাহার তরজমা করা যাইবেক এবং সেই তরজমা ডিক্রীর অন্তর্গত করা যাইবেক ইতি।

২ ধারা। কিন্তু মান্দ্রাজ ও বোম্বাইয়ের অধীন দেশের চলিত যে কোন আইনে সদর আদালতের ডিক্রীসকল ইঙ্গরেজী ভাষাতে লিখিবার হুকুম আছে তাহা এই আইনের

George and Bombay, by which the Decrees of the Sudder Courts are required to be written in English, nor to repeal or affect any Regulation of the Code of the Presidency of Fort St. George, by which the Decrees of the Provincial and Zillah Courts, and the Auxiliary Courts under Assistant Judges, and the orders of the Sudder Court and Provincial Courts on Petitions presented to them, are required to be written in English.

III. And whereas it is expedient, that excepting as regards the language to be used, Principal Sudder Ameens, Sudder Ameens and Moonsiffs should be guided by the same rules as are hereinbefore provided for the guidance of the Superior Judges;—

It is hereby enacted, that in all the Presidencies so much of all Decrees as consists of the points to be decided, the decision thereon and the reason for the decision, which shall be passed by Principal Sudder Ameens, Sudder Ameens or Moonsiffs, shall be written originally in the vernacular language of such Principal Sudder Ameen, Sudder Ameen or Moonsiff, and signed by such Principal Sudder Ameen, Sudder Ameen or Moonsiff at the time of pronouncing such decision and (in case such vernacular language shall not be the same as the vernacular language commonly used in the Court wherein the suit to which the Decree relates, shall have been instituted,) shall be accompanied by a translation thereof in such last mentioned vernacular language, which translation shall be incorporated in the Decree.

---

Ordered, that the Draft now read be published for general information.

Ordered, that the said Draft be re-considered at the first meeting of the Legislative Council of India, after the 28th day of July next.

F. J. Halliday,

*Offg. Secy. to the Govt. of India.*

---

## CIRCULAR ORDERS OF THE SUDDER DEWANNY AND NIZAMUT ADAWLUT.

---

No. 6.

*To the Civil and Session Judges in the Lower Provinces.*

There being reason to believe that specifications of additional documents are sometimes inserted in applications for copies of papers, after the presentation of the application and the passing of an order for granting copies of the papers originally applied for, the Court, with a view to prevent such a practice, direct that Petitioners be in future required to mention in words the number of documents of which transcripts are required, and to insert the date of application immediately after the list of papers.

W. Kirkpatrick, *Deputy Register.*

Fort William, 7th April, 1843.

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ১৬ মে।]

লিখিত কোন কথার দ্বারা রদ অথবা মতান্তর হইল এমত অর্থ করিতে হইবেক না। এবং মান্দ্রাজ রাজধানীর যে কোন আইনে প্রবিন্স্যল এবং জিলার আদালতের এবং আসিষ্টাণ্ট জজ সাহেবের সহকারি আদালতের ডিক্রী এবং সদর আদালত ও প্রবিন্স্যল আদালতের নিকটে দরপেশহওয়া দরখাস্তের বিষয়ি ঐ২ আদালতের হুকুম ইঙ্গরেজী ভাষাতে লিখিবার বিধান আছে তাহা এই আইনের লিখিত কোন কথার দ্বারা রদ অথবা মতান্তর হইয়াছে এমত জ্ঞান করিতে হইবেক না ইতি।

৩ ধারা। এবং যেহেতুক যে ভাষা লইয়া ব্যবহার করিতে হইবেক তদ্বিষয় ছাড়া অন্য সকল বিষয়ে উপরিস্থ আদালতের উপদেশের নিমিত্ত এই আইনের পূর্ব্বোক্ত ধারায় যে সকল নিয়ম আছে সেই২ নিয়মানুসারে প্রধান সদর আমীন ও সদর আমীন এবং মুনসেফেরদের কার্য্য করা উচিত বোধ হইল

অতএব ইহাতে হুকুম হইল যে সকল রাজধানীর অধীন দেশে প্রধান সদর আমীন অথবা সদর আমীন কি মুনসেফ যে সকল ডিক্রী করেন্ সেই সকল ডিক্রীর মধ্যে বিচার্য্য বিষয় এবং সেই বিষয়ের ডিক্রী এবং সেই ডিক্রীর হেতু ঐ প্রধান সদর আমীন বা সদর আমীন কি মুনসেফ প্রথমে স্বকীয় ভাষাতে লিখিবেন এবং ঐ প্রধান সদর আমীন অথবা সদর আমীন কি মুনসেফেরা ডিক্রী করণের সময়ে তাহাতে দস্তখৎ করিবেন এবং ডিক্রী সম্পর্কীয় মোকদ্দমা যে আদালতে উপস্থিত হইয়াছে সেই আদালতের চলন ভাষা যদি ঐ প্রধান সদর আমীনপ্রভৃতির স্বকীয় ভাষা না হয় তবে ঐ ডিক্রী সেই আদালতের চলন ভাষায় তরজমা করিতে হইবেক এবং সেই তরজমা ঐ ডিক্রীর অন্তর্গত করা যাইবেক ইতি।

---

হুকুম হইল যে এক্ষণে পাঠকরা মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্ত প্রকাশ হয়।

হুকুম হইল যে আগামি ২৮ জুলাই তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের প্রথম যে বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনর্ব্বার বিবেচনা করা যাইবেক।

এফ জে হালিডে।

ভারতবর্ষের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।

John C. Marshman, *Bengalee Translator.*

---

## সদর দেওয়ানী ও নিজামৎ আদালতের সরক্যুলর অর্ডর।

---

৬ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত সিবিল ও সেশন জজ সাহেব বরাবরেষু।

কাগজপত্রের নকল পাইবার দরখাস্ত দাখিল হইলে এবং সেই কাগজের নকল দেওনের হুকুম হইলে পর ঐ দরখাস্তের মধ্যে কখন২ অতিরিক্ত কাগজপত্রের বেওরা লেখা গিয়া থাকে এমত বোধ হওয়াতে সদর আদালত এই ব্যবহার নিবারণার্থ হুকুম করিতেছেন যে উত্তর কালে যত কাগজপত্রের নকলের দরখাস্ত হয় তাহার সংখ্যা অক্ষরে লিখিতে হইবেক এবং কাগজপত্রের ফিরিস্তির অব্যবহিত নিম্নে দরখাস্তের তারিখ দিতে হইবেক।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ৭ আপ্রিল।

John C. Marshman, *Bengalee Translator.*

## CIRCULAR ORDERS OF THE SUDDER DEWANNY ADAWLUT.

### No. 7.

*To the Civil Authorities in the Lower Provinces.*

The Courts of Sudder Dewanny Adawlut having had under consideration the practice, which now obtains, in regard to the transmission of the requisitions of Moonsiffs to the several Judicial and Revenue authorities and from the representations laid before them on that subject, being of opinion, that the practice of constituting the Zillah Judge, to whom the Moonsiff may be subordinate, the channel for making such requisitions, answers no useful purpose, while it tends to impede the despatch of business in both Courts, are pleased to prescribe the following rules to be observed in future, in such cases.

2. Paragraph 5, of the Circular Order, dated 16th November 1839, is hereby rescinded, and the rules contained in the remaining paragraphs of that Circular are extended to the Courts of Moonsiffs, with the exception, that, when a Moonsiff may have occasion to employ the Government Post as the channel for conveying any requisition or application to the authorities, or persons referred to in the Circular Order above cited, or to Mahomedan or Hindoo Law Officers, as mentioned in Circular Order No. 1409, dated 5th August 1840, he shall enclose his requisition, or application, in an open envelope, and transmit the same to the Zillah Judge, who, with due observance of the Post Office rules, will seal, frank, and forward the same for despatch to its destination.

W. Kirkpatrick, *Deputy Register.*

Fort William, 15th April, 1843.

## NOTIFICATIONS.

### APPOINTMENTS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

The 5th May, 1843.

Baboo Nobeenchunder Mitter (who has obtained a Diploma) to be Moonsiff of Mohunpore, Zillah Midnapore, vice Mr. Pennington transferred to Zillah Purneah.

Baboo Kassissur Mitter, Moonsiff of Sulkea, to be Moonsiff of Jessore.

Moulvy Abdool Rouf, Moonsiff of Beelmaria, Zillah Rajshahye, to be Moonsiff of Sulkea, Zillah Jessore.

Baboo Juggunnath Pershad Bonnerjee (who has obtained a Diploma,) to be Moonsiff of Beelmaria, Zillah Rajshahye.

J. Hawkins, *Register.*

## CIVIL APPOINTMENTS.

No. 631.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

JUDICIAL AND REVENUE DEPARTMENT.

*The 3rd May, 1843.*

LEAVES OF ABSENCE.

Mr. H. V. Hathorn, Officiating Civil and Ses-

## সদর দেওয়ানী আদালতের সরকুলর অর্ডর।

### ৭ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত দেওয়ানীর কার্য্যকারক বরাবরেষু।

নানা আদালত ও কালেক্টরী সম্পর্কীয় কার্য্যকারকেরদের প্রতি মুনসেফেরদের আদেশ পাঠাওনের বিষয়ে এক্ষণে যে ব্যবহার চলিতেছে তাহা সদর আদালত বিবেচনা করিয়াছেন এবং সেই বিষয়ে তাঁহারদিগকে যাহা২ বিজ্ঞাপন করা গিয়াছে তাহার দ্বারা তাঁহারা বোধ করেন্ যে মুনসেফ যে জিলার জজ সাহেবের অধীন সেই জজ সাহেবের দ্বারা ঐ সকল আদেশ পাঠাওনের রীতিতে কোন উপকার নাই বরং তাহাতে উভয় আদালতের কর্ম্মের ব্যাঘাত হইতেছে অতএব সদর আদালত উত্তর কালের জন্য এমত গতিকে পশ্চাৎ লিখিত বিধান করিতেছেন।

২। ১৮৩৯ সালের ১৬ নবেম্বর তারিখের সরক্যলর অর্ডরের ৫ দফা রদ হইল এবং ঐ সরক্যুলর অর্ডরের অবশিষ্ট দফার বিধি মুনসেফের আদালতে চলন হইল কেবল এই বিষয় বর্জ্জিত থাকিল যে উক্ত সরক্যুলর অর্ডরের নির্দ্দিষ্ট কর্ম্মকারকের কিম্বা ব্যক্তিরদের নিকটে অথবা ১৮৪০ সালের ৫ আগস্ট তারিখের ১৪০৯ নম্বরী সরক্যুলর অর্ডরের লিখনমতে মৌলবী বা পণ্ডিতেরদের নিকটে যখন মুনসেফের কোন আদেশ অথবা দরখাস্ত সরকারী ডাকের দ্বারা প্রেরণ করিতে হয় তখন তিনি ঐ আদেশ অথবা দরখাস্ত একটা খোলা খামের মধ্যে দিয়া জিলার জজ সাহেবের নিকটে পাঠাইবেন এবং জজ সাহেব ডাক ঘরের নিয়মের প্রতি দৃষ্টি রাখিয়া তাহাতে মোহর করিবেন ও বিনামাসুলে পাঠাওনের নিমিত্ত আপনার নাম দস্তখৎ করিবেন এবং তাহা ডাকের দ্বারা পাঠাইবেন।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম ১৮৪৩। ১৫ আপ্রিল।

John C. Marshman, *Bengalee Translator.*

## বিজ্ঞাপন।

### সদর দেওয়ানী আদালতের নিয়োগ।

১৮৪৩ সাল ৫ মে।

শ্রীযুত পেনিংটন সাহেব জিলা পূরণিয়াতে নিযুক্ত হওয়াতে তাঁহার পরিবর্ত্তে য়োগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুত বাবু নবীনচন্দ্র মিত্র জিলা মেদিনীপুরের মোহনপুরের মুনসেফ হইবেন।

শালিখার মুনসেফ শ্রীযুত কাশীশ্বর মিত্র যশোহরের মুনসেফ রইবেন।

জিলা রাজশাহীর বেলমারিয়াস্থানের মুনসেফ শ্রীযুত মৌলবী আবদুল রৌফ যশোহর জিলার শালিখার মুনসেফ হইবেন।

যোগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুত বাবু জগন্নাথপ্রসাদ বাঁড়ুয্যা জিলা রাজশাহীর বেলমারিয়ার মুনসেফ হইবেন।

জে হকিন্স। রেজিষ্টর।

## রাজকর্ম্মে নিয়োগ।

৬৩১ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।

জুডিসিয়ল ও রেবিনিউ ডিপার্টমেন্ট।

১৮৪৩ সাল ৩ মে।

ছুটী।

চব্বিশপরগনার একটিং সিবিল ও সেশন জজ শ্রীযুত

sions Judge of the 24 Pergunnahs, for three weeks, under Medical Certificate, in extension of the leave granted to him on the 26th ultimo.

Mr. T. W. Wilson, Civil Assistant Surgeon of Mymensing, for four months, on private affairs.

Moulvie Ibrahim Ally, Sudder Ameen and Moonsiff of Gya, for fourteen days.

## APPOINTMENTS.

Mr. R. H. Russell to officiate, until further orders, as Magistrate of Moorshedabad.

Mr. T. Hastings to officiate as Civil Assistant Surgeon at Mymensing, vice Mr. Wilson.

To be Members of the Municipal Committee at Midnapore.

Mr. J. Laughton,
Mr. J. Pagan,
Baboo Anundchunder Mittre,
Baboo Jadoobinder Bannerjee,
Syed Gholam Mynoodeen.

Dr. D. Begg to be a Member of the Ferry Fund Committee at Tirhoot, vice Dr. Mackinnon on leave.

Mr. J. Gibson to be a ditto of the ditto ditto at Maldah in the room of Mustapha Khan.

*The 10th May*, 1843.

Mr. C. W. Fuller, Civil Assistant Surgeon of Nuddea, to be Register of Deeds of that District under Act XXX. of 1838.

To be Under Secretaries to the Government of Bengal.

Mr. A. Turnbull,
Mr. C. Beadon.

Mr. Turnbull will make over charge of his office to the Officiating Collector Mr. Crawford, who will officiate as Magistrate as well as Collector of Burdwan until the arrival of Mr. Beaufort.

Mr. G. G. Mackintosh to be Magistrate of Burdwan, continuing to officiate, until further orders, as Magistrate and Collector of Cuttack.

Mr. L. Beaufort to officiate as Magistrate of Burdwan.

Mr. T. C. Loch to be Magistrate of Rajeshye.

Mr. H. M. Reid to be Joint Magistrate and Deputy Collector of the 2d grade at Purneah.

Mr. H. D. H. Fergusson to be ditto ditto at Tipperah.

## LEAVE OF ABSENCE.

Mr. J. W. Allen, for six weeks, preparatory to proceeding to Europe on Furlough. Mr. J. G. Campbell will officiate as Collector, and Mr. B. Cooper as Magistrate of Dacca, during the absence of Mr. Allen, or until further orders.

## NOTIFICATIONS.

Mr. D. J. O'Callaghan, Civil Assistant Surgeon of Pubna, reported his having assumed charge of the Medical duties of that Station on the 17th ultimo.

Baboo Oomakaunt Sein received charge of the



এচ বি হর্থর্ণ সাহেব গত মাসের ২৬ তারিখে যে ছুটী পাইয়াছিলেন তদতিরিক্ত চিকিৎসকের সর্টিফিকটক্রমে আর তিন সপ্তাহের ছুটী পাইয়াছেন।

ময়মুনসিংহের সিবিল আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত টি ডবলিউ উইলসন সাহেব স্বীয় কর্ম্মোপলক্ষে চারি মাসের ছুটী পাইয়াছেন।

গয়ার সদর আমীন ও মুনসেফ শ্রীযুত মৌলবী ইবরাহিম আল্লী চৌদ্দ দিনের ছুটী পাইয়াছেন।

## নিয়োগ।

অন্য হুকুম না হওয়াপর্য্যন্ত শ্রীযুত আর এচ রসল সাহেব মুরশিদাবাদের মাজিষ্ট্রেটী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

শ্রীযুত উইলসন সাহেবের পরিবর্ত্তে শ্রীযুত টি হেষ্টিংস সাহেব ময়মুনসিংহের সিবিল আসিষ্টান্ট চিকিৎসক হইবেন।

নীচের লিখিত মহাশয়েরা মেদিনীপুরের নগরীয় কমিটির মেম্বর হইবেন।

শ্রীযুত আই লটন।
শ্রীযুত আই পেগন।
শ্রীযুত বাবু আনন্দচন্দ্র মিত্র।
শ্রীযুত বাবু যাদবেন্দ্র বাঁড়ুয্যা।
শ্রীযুত সৈয়দ গোলাম ময়নুদ্দীন।

শ্রীযুত ডাক্তর মাকিনন সাহেব ছুটী লইয়া স্থানান্তর গমন করাতে শ্রীযুত ডাক্তর ডি বেগ সাহেব ত্রিহুতের খেদারার দ্বারা প্রাপ্ত টাকার কমিটির এক জন মেম্বর হইবেন।

শ্রীযুত মোস্তফা খাঁর পরিবর্ত্তে শ্রীযুত আই গিবসন সাহেব মালদহের ঐ ঐ হইবেন।

১৮৪৩ সাল ১০ মে।

নদীয়ার সিবিল আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত সি ডবলিউ ফুলর সাহেব ১৮৩৮ সালের ৩০ আইনানুসারে ঐ জিলার দলীলদস্তাবেজের রেজিষ্টর হইবেন।

নীচের লিখিত সাহেবেরা বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের ছোট সেক্রেটারী হইবেন।

শ্রীযুত এ টর্ণবুল সাহেব।
শ্রীযুত সি বিডন সাহেব।

শ্রীযুত টর্ণবুল সাহেব আপনার পদের ভার একটিং কালেক্টর শ্রীযুত ক্রাফর্ড সাহেবের প্রতি অর্পণ করিবেন এবং শ্রীযুত বোফর্ট সাহেবের না পঁহুছনপর্য্যন্ত শ্রীযুত ক্রাফর্ড সাহেব বর্দ্ধমানের মাজিষ্ট্রেটী ও কালেক্টরী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

শ্রীযুত জি জি মাকিণ্টস সাহেব বর্দ্ধমানের মাজিষ্ট্রেট হইবেন কিন্তু অন্য হুকুম না হওয়াপর্য্যন্ত কটকের মাজিষ্ট্রেটী ও কালেক্টরী কর্ম্ম নির্ব্বাহ করিতে থাকিবেন।

শ্রীযুত এল বোফর্ট সাহেব বর্দ্ধমানের মাজিষ্ট্রেটী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

শ্রীযুত টি সি লক সাহেব রাজশাহীর মাজিষ্ট্রেট হইবেন।

শ্রীযুত এচ এম রীড সাহেব পূরণিয়াতে দ্বিতীয় শ্রেণীর জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর হইবেন।

শ্রীযুত এচ ডি এচ ফরগিসন সাহেব ত্রিপুরার ঐ ঐ হইবেন।

## ছুটী।

শ্রীযুত জে ডবলিউ আলেন সাহেব নিয়মিত ছুটী লইয়া ইউরোপে গমনার্থ ছয় সপ্তাহের ছুটী পাইয়াছেন। শ্রীযুত আলেন সাহেবের অনুপস্থান অথবা অন্য হুকুম না হওয়াপর্য্যন্ত শ্রীযুত আই জি কাম্বেল সাহেব ঢাকার কালেক্টরী কর্ম্ম এবং শ্রীযুত বি কুপর সাহেব ঢাকার মাজিষ্ট্রেটী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

## বিজ্ঞাপন।

পাবনার সিবিল আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত ডি জে ওকালাগন সাহেব গত মাসের ১৭ তারিখে ঐ স্থানের চিকিৎসকতা কর্ম্ম গ্রহণ করিলেন এমত রিপোর্ট করিয়াছেন।

শ্রীযুত বাবু উমাকান্ত সেন ঐ তারিখে শ্রীযুত এম এ জি

office of Commissioner in the Soonderbuns from Mr. M. A. G. Shawe on the same date.

Mr. H. V. Bayley received charge of the offices of Special Deputy Collector and Superintendent of Settlements at Midnapore from Uncovenanted Deputy Collectors Roy Radhanath Gangoly and Roy Anundchunder Mittre on the 24th ultimo.

Mr. O. W. Malet received charge of the Special Deputy Collectorate of Cuttack from Uncovenanted Deputy Collector Rampersaud Roy on the 1st instant.

Mr. F. Stainforth received charge of the office of Civil and Sessions Judge of the 24-Pergunnahs from Mr. H. V. Hathorn on the 29th ultimo.

Captain J. T. Gordon made over charge of the District of Nowgong in Assam to Lieutenant A. A. Sturt on the 22d idem.

Mr. F. J. Morris received charge of the Jessore Magistrate's Office from Mr. G. F. Cockburn on the 24th idem.

The remaining portion of the leave granted to Baboo Lokenath Bose, Sudder Ameen of the 24-Pergunnahs, on the 20th March last, has been cancelled from the 15th ultimo, the date on which he resumed charge of his office.

F. J. Halliday,
*Secy. to the Govt. of Bengal.*

---

No. 584.
FORT WILLIAM.
ECCLESIASTICAL DEPARTMENT.
*The 26th April*, 1843.

The Reverend Henry Thomas and Edward Knight Maddock, reported their arrival as Assistant Chaplains on the Bengal Establishment, on board the Ship "Zenobia," which vessel reached Kedgeree on the 21st instant.

T. R. Davidson,
*Offg. Secy. to the Govt. of Bengal.*

---

No. 585.
FORT WILLIAM.
GENERAL DEPARTMENT.
*The 26th April*, 1843.

Mr. Philip Henry Egerton, appointed by the Hon'ble the Court of Directors, a Member of the Hon'ble Company's Civil Service, on the Bengal Establishment, reported his arrival at Agra on the 22d February 1843.

T. R. Davidson,
*Offg. Secy. to the Govt. of Bengal.*

---

No. 586.
FORT WILLIAM.
SEPARATE DEPARTMENT.
*The 26th April*, 1843.

The Honourable the Deputy Governor of Bengal, in concurrence with the Honourable the President in Council, is pleased to resolve that the following Rule be adopted in modification of Clauses 4 and 5 of the "Rules regarding the Superintendence of

শ সাহেবের স্থানে সুন্দরবনের কমিস্যনরের কর্ম্মের ভার গ্রহণ করিলেন।

অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু রাধানাথ গাঙ্গুলী এবং শ্রীযুত রায় আনন্দচন্দ্র মিত্রের স্থানে শ্রীযুত এচ বি বেলি সাহেব মেদিনীপুরের স্পেসিয়ল ডেপুটী কালেক্টরী এবং বন্দোবস্তের সুপরিন্টেণ্ডেণ্টী কর্ম্মের ভার গত মাসের ২৪ তারিখে গ্রহণ করিলেন।

অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুত রামপ্রসাদ রায়ের স্থানে শ্রীযুত ও ডবলিউ মালেট সাহেব গত মাসের ১ তারিখে কটকের স্পেসিয়ল ডেপুটী কালেক্টরী কর্ম্মের ভার গ্রহণ করিলেন।

শ্রীযুত এফ ষ্টেনফোর্থ সাহেব চব্বিশপরগনার সিবিল ও সেশন জজের কর্ম্মের ভার গত মাসের ২৯ তারিখে শ্রীযুত এচ বি হথর্ণ সাহেবের স্থানে গ্রহণ করিলেন।

শ্রীযুত কাপ্তান জে টি গর্ডন সাহেব গত মাসের ২২ তারিখে আসাম দেশস্থ নওগাঁ প্রেদেশের ভার শ্রীযুত লেপ্টেনেণ্ট এ এ ষ্টর্ট সাহেবের প্রতি অর্পণ করিলেন।

শ্রীযুত এফ জে মরিস সাহেব গত মাসের ২৪ তারিখে যশোহরের মাজিষ্ট্রেটী কর্ম্মের ভার শ্রীযুত জি এফ কোবর্ণ সাহেবের স্থানে গ্রহণ করিলেন।

চব্বিশপরগনার সদর আমীন শ্রীযুত বাবু লোকনাথ বসুকে গত ২০ মার্চ তারিখে যে ছুটী দেওয়া গিয়াছিল তাহার অবশিষ্ট কাল গত মাসের ১৫ তারিখ অর্থাৎ যে তারিখে তিনি সেই কর্ম্মের ভার পুনর্গ্রহণ করিলেন সেই তারিখঅবধি রহিত হইয়াছে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

৫৮৪ নম্বর।
ফোর্ট উলিয়ম।
ইক্লিসিয়াষ্টিকেল ডিপার্টমেণ্ট।
১৮৪৩ সাল ২৬ আপ্রিল।

শ্রীযুত হেনরি তামস সাহেব এবং শ্রীযুত এড্বার্ড নাইট মাডক সাহেব বঙ্গ দেশের সিরিশ্তার আসিষ্টাণ্ট ধর্ম্মোপদেশকের কর্ম্মে নিযুক্ত হইয়া গত মাসের ২১ তারিখে "জিনোবিয়া" নামক জাহাজের দ্বারা খাজুরীতে পঁহুছিলেন এমত রিপোর্ট করেন্।

টি আর ডেবিডসন।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।

---

৫৮৫ নম্বর।
ফোর্ট উলিয়ম।
জেনরল ডিপার্টমেণ্ট।
১৮৪৩ সাল ২৬ আপ্রিল।

শ্রীযুত ফিলিপ হেনরি এজর্টন সাহেব শ্রীযুত কোর্ট অফ ডৈরেক্টর্স সাহেবেরদের দ্বারা কোম্পানি বাহাদুরের সিবিলসম্পর্কীয় কর্ম্মে নিযুক্ত হওয়াতে ১৮৪৩ সালের ২২ ফেব্রুআরি তারিখে আগ্রাতে পঁহুছিলেন এমত সম্বাদ দিয়াছেন।

টি আর ডেবিডসন।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।

---

৫৮৬ নম্বর।
ফোর্ট উলিয়ম।
স্বতন্ত্র ডিপার্টমেণ্ট।
১৮৪৩ সাল ২৬ আপ্রিল।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেব হজুর কৌন্সেলের শ্রীযুত প্রসীডেণ্ট সাহেবের সম্মতিক্রমে হুকুম করিতেছেন যে ১৮২৯ সালের ৪ আগষ্ট তারি-

Stamp Revenue and the powers of the Board and Revenue Commissioners," prescribed in the Resolution of the Government, dated the 4th August, 1829:

### RULE.

The authority vested in Commissioners of Revenue by the 4th and 5th Clauses of the "Rules regarding the Superintendence of the Stamp Revenue and the powers of the Board and Revenue Commissioners," prescribed in the Resolution of the Government, dated the 4th August, 1829, is hereby transferred to the Superintendent of Stamps, to which Officer references by Collectors or other Functionaries in charge of this branch of the Revenue, regarding the affixing of Stamps to unstamped or inadequately stamped Documents shall be made. Collectors or other Functionaries aforesaid, on the presentation of such Documents to be [redacted]d, are required to levy the penalty to which they consider them liable, in addition to the value of the Stamp, or the difference of value when the Document bears a Stamp of inadequate amount. The Documents are then to be transmitted to the Superintendent of Stamps, who, if he concurs in the award of the Collector or other Officer by whom the Documents have been transmitted, will cause them to be properly stamped and returned immediately to that Officer. If the Superintendent shall see cause to differ from the Collector in opinion in regard to the amount of the Stamp to be charged or the penalty to be awarded, he shall without delay refer the proceeding of the Collector, and the reasons for his difference of opinion with that Officer, to the Board of Customs, Salt and Opium, whose decision shall be final. In cases which come by this Rule under the cognizance of the Board of Customs, Salt and Opium, where the decision of the Collector shall be modified or reversed by that authority, the Collector will refund any surcharge or levy any additional penalty, according to the award recorded by the Board. The Board shall nevertheless continue in the exercise of the power with which it is vested by Clause 5 of the Rules that are hereby modified, to remit penalties in excess of the Government Duty, whenever under the circumstances established before that authority, a party subjected to a penalty shall appear to be a fit object for the mitigation thereof.

By order of the Honourable the Deputy Governor of Bengal.

T. R. Davidson,
*Offg. Secy. to the Govt. of Bengal.*

---

No. 19.
FORT WILLIAM.
GENERAL DEPARTMENT.
*The 19th April*, 1843.
EDUCATION.

Mr. Fergusson is appointed a Member of the Local Committee of Education at Commillah.

H. V. Bayley,
*Depy. Secy. to the Govt. of India.*

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ১৬ মে।]

খের গবর্ণমেণ্টের নির্দ্ধারণের লিখিত "ইষ্টাম্পের রাজস্বের কর্ত্তৃত্বের এবং বোর্ডের ও রেবিনিউর কমিস্যনর সাহেবেরদের ক্ষমতার" বিষয়ি বিধির ৪ এবং ৫ দফা মতান্তর হইয়া নীচের লিখিত বিধি চলিবেক।

### বিধান।

ইষ্টাম্পের রাজস্বের কর্ত্তৃত্বের এবং বোর্ডের ও রেবিনিউর কমিস্যনর সাহেবেরদের ক্ষমতার বিষয়ে যে বিধান ১৮২৯ সালের ৪ আগষ্ট তারিখের গবর্ণমেণ্টের নির্দ্ধারণের মধ্যে লিখিত ছিল সেই বিধানের ৪ ও ৫ দফার দ্বারা রেবিনিউর কমিস্যনর সাহেবেরদের প্রতি অর্পিত ক্ষমতা এই বিধানের দ্বারা ইষ্টাম্পের সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের প্রতি অর্পণ হইল। এবং ইষ্টাম্প না হওয়া অথবা কম মূল্যের ইষ্টাম্পে লিখিত দলীলদস্তাবেজে ইষ্টাম্প বসাওনের বিষয়ে কালেক্টর সাহেব অথবা ঐ রাজস্বের কার্য্য ভারাক্রান্ত সাহেবেরদের কিছু জিজ্ঞাসা করিতে হইলে তাঁহারা ঐ ইষ্টাম্পের সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবেরদের নিকটে করিবেন। কালেক্টর সাহেবেরদের অথবা সেই কর্ম্মের ভারাক্রান্ত অন্য সাহেবেরদের কর্ত্তব্য যে ঐ প্রকার দলীলদস্তাবেজ ইষ্টাম্প হওনার্থ দাখিল হইলে ইষ্টাম্পের যথার্থ মূল্যের অতিরিক্ত অথবা কম মূল্যের ইষ্টাম্পে লিখিত হইলে যত কমে লিখিয়া থাকে তাহার অতিরিক্ত যে দণ্ড উচিত বোধ হয় তাহা উসুল করেন্। পরে ঐ দলীলদস্তাবেজ ইষ্টাম্পের সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের নিকটে পাঠাইতে হইবেক এবং ঐ দলীলদস্তাবেজ প্রেরণকারি কালেক্টর সাহেব অথবা অন্য কর্ম্মকারক যে হুকুম দিয়াছিলেন তাহাতে যদি ঐ ইষ্টাম্পের সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেব সম্মত হন্ তবে তিনি তাহাতে উপযুক্ত ইষ্টাম্প বসাইয়া ঐ কাগজপত্র সেই কর্ম্মকারকের নিকটে ফিরিয়া পাঠাইবেন। কিন্তু ইষ্টাম্পের মূল্যের বিষয়ে অথবা দণ্ডের বিষয়ে কালেক্টর সাহেব যে নিষ্পত্তি করিলেন তাহাতে যদি সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেব সম্মত না হন্ তবে তিনি কালেক্টর সাহেবের রুবকারী তৎক্ষণাৎ হাসিল ও নিমক ও আফীনের বোর্ডের সাহেবেরদের সমীপে অর্পণ করিবেন এবং আপনার অসম্মতির হেতু জানাইবেন এবং ঐ বোর্ডের সাহেবেরা যে নিষ্পত্তি করেন্ তাহা চূড়ান্ত হইবেক। এই বিধির অনুসারে যে সকল বিষয় হাসিল ও নিমক ও আফীনের বোর্ডের সাহেবেরদের নিকটে অর্পণ হয় তাহাতে যদি তাঁহারা কালেক্টর সাহেবের নিষ্পত্তি মতান্তর অথবা অন্যথা করেন্ তবে কালেক্টর সাহেব যত অধিক টাকা লইয়াছিলেন তাহা বোর্ডের সাহেবেরদের লিখিত নিষ্পত্তির অনুসারে ফিরিয়া দিবেন অথবা বোর্ডের হুকুমে কিছু অধিক দণ্ড করিতে হইলে তাহা করিবেন। কিন্তু যে ব্যক্তির দণ্ড হইয়াছে সেই ব্যক্তি যদি বোর্ডের সাহেবেরদের সম্মুখে প্রমাণহওয়া বিষয় দৃষ্টে ক্ষমা পাইবার যোগ্য বোধ হয় তবে এক্ষণে মতান্তরহওয়া বিধির ৫ দফাতে দণ্ড মাফ করণের যে ক্ষমতা বোর্ডের সাহেবদিগকে দেওয়া গিয়াছিল সেই ক্ষমতানুসারে তাঁহারা কার্য্য করিতে থাকিবেন।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুমক্রমে।

টি আর্ ডেবিডসন।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।

---

১৯ নম্বর।
ফোর্ট উলিয়ম।
জেনরল ডিপার্টমেণ্ট।
১৮৪৩ সাল ১৯ আপ্রিল।
বিদ্যাধ্যাপন।

শ্রীযুত ফারগিসন সাহেব কমিল্লার বিদ্যাধ্যাপনের কমিটির মেম্বর হইবেন।

এচ বি বেলি।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের ডেপুটী সেক্রেটারী।

No. 638.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

## JUDICIAL AND REVENUE DEPARTMENT.

*The 3d May*, 1843.

### LEAVE OF ABSENCE.

Baboo Nubboochunder Chatterjee, Deputy Collector under Regulation IX. of 1833 in Tipperah, from the 11th March to 6th April 1843, in further extension of the leave granted to him on the 27th February last.

### APPOINTMENTS.

Mr. T. Leckie, Civil Assistant Surgeon of Bhaugulpore, to be Register of Deeds under Act XXX. of 1838 in that District.

Mr. J. P. Kelly to be attached as Civil Assistant Surgeon at Maunbhoom, until further orders.

### NOTIFICATIONS.

Mr. J. Grant resumed charge of the office of Civil and Sessions Judge of Dinagepore, from Moulvie Mahomed Khoorshed, the Principal Sudder Ameen of the District, on the 5th instant.

Mr. C. Beadon assumed charge of the office of Under Secretary to the Government of Bengal on the 11th idem.

The appointment of Mr. W. Martin on the 26th ultimo, to officiate as Civil Assistant Surgeon at Sarun, has been cancelled at his own request.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

৬৩৮ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুম।

## জুডিসিয়ল ও রেবিনিউর ডিপার্টমেন্ট।

১৮৪৩ সাল ৩ মে।

### ছুটী।

১৮৩৩ সালের ৯ আইনানুসারে ত্রিপুরার ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু নবচন্দ্র চাটুয্যা গত ২৭ ফেব্রুআরি তারিখে যে ছুটী পাইয়াছিলেন তদতিরিক্ত ১৮৪৩ সালের ১১ মার্চঅবধি ৬ আপ্রিলপর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

### নিয়োগ।

ভাগলপুরের সিবিল আসিষ্টান্ট চিকিৎসক শ্রীযুত টি লেকি সাহেব ১৮৩৮ সালের ৩০ আইনানুসারে ঐ জিলার দলীল দস্তাবেজের রেজিষ্টর হইবেন।

শ্রীযুত জে পি কেলি সাহেব অন্য হুকুম না হওয়াপর্য্যন্ত মানভূমের সিবিল আসিষ্টান্ট চিকিৎসক হইবেন।

### বিজ্ঞাপন।

দিনাজপুরের প্রধান সদর আমীন শ্রীযুত মৌলবী খুরসেদের স্থানহইতে বর্ত্তমান মাসের ৫ তারিখে শ্রীযুত জে গ্রান্ট সাহেব ঐ জিলার সিবিল ও সেশন জজী কর্ম্মের ভার পুনর্ব্বার গ্রহণ করিলেন।

শ্রীযুত সি বিডন সাহেব বর্ত্তমান মাসের ১১ তারিখে বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের ছোট সেক্রেটারীর কর্ম্ম গ্রহণ করিলেন।

গত মাসের ২৬ তারিখে শ্রীযুত ডবলিউ মার্টিন সাহেবের সারণের সিবিল আসিষ্টান্ট চিকিৎসকতা কর্ম্ম গ্রহণ করা তাঁহার প্রার্থনাতে রহিত হইয়াছে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

---

## GOVERNMENT ADVERTISEMENTS.

## গবর্ণমেন্টের ইশ্তিহার।

---

### SALT.

### নিমক।

এস্তাহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারানের উচিত যে ঐ নেমকের রকম মোং চট্টগ্রামে সরকারি গোলায় নমুনা দৃষ্টে খাতির জমায়ত বুঝিয়া খরিদ করেন্ আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের আমদানি | মওয়াজি নেমক | নিরিখদর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| চট্টগ্রাম আরাকেন পাঙ্গা | সদর ঘাট | ১৮৪২। ৪৩ সাল | মোন ৫০০০০/ | কোং টাকা ৪১২৲ |

বোর্ড পরিমিট নিমক ও আফিম তাং ৮ মে সন ১৮৪৩ সাল।

এচ টরেন্স। সেক্রেটারী।

---

ইস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত করকচ নেমক পশ্চাদুক্ত নিরিখদরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারানের উচিত যে ঐ নেমকের রকম মোং শালিখার সরকারি গোলায় নমুনাদৃষ্টে খাতিরজমায়ত বুঝিয়া খরিদ করেন আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

[*Government Gazette, 16th May*, 1843.]

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের আমদানী | মওয়াজি নেমক | নিরিখদর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| মাদরাজ পরমিট তৃতীয় রকম | শালিখা | ১৮৪১। ৪২ সাল | ২৭০০০/ মোন | কোং টাকা ৩২০৲ |

বোর্ড পরমিট নিমক ও আফিম তাং ১৩ মে সন ১৮৪৩ সাল। এচ টরেন্স। সেক্রেটারী।

---

বাকীজাত নমক সন ১৮৪৩ সাল তারিখ ৩১ মার্চ।

হিজলী।

| | | |
|---|---|---|
| ঘাট দক্ষিণ কালীনগর | ১২৪৭ সাল | ৩৮৭৮৮৪॥০ মোন |
| ঐ ঐ | ১২৪৮ | ৭১০৫৭৩॥০ |
| ঐ ঐ | ১২৪৯ | ৫৫৫৬৯/০ |
| উত্তর কালীনগর | ১২৪৭ | ৯১৬৪৪/০ |
| [redacted] পাইকা | ১২৪৮ | ৩৬৬৩৬০/০ |
| ঐ | ১২৪৯ | ৪৫৯৭০/০ |
| কৃষ্ণনগর | ১২৪৮ | ৪১০৭৫৮/০ |
| ঐ | ১২৪৯ | ৫০৯৫২/০ |
| রামনগর | ১২৪৮ | ৮৮২৬৮/০ |
| ঐ | ১২৪৯ | ৫৭০২১/০ |

তমলুক।

| | | |
|---|---|---|
| নারায়ণপুর | ১২৪৭ | ১০০২৪॥৶॥ |
| ঐ | ১২৪৮ | ৪৫৩৭৭২/৶। |
| ঐ | ১২৪৯ | ৮৪৭৯৯/০ |
| ক্রোকী নমক | ,, | ১০৮৸৴০ |

২৪ পরগনা

| | | |
|---|---|---|
| নারায়ণপুর বাহির বুনি | ১২৪৮ | ১৩৫৩/০ |
| ঐ নারায়ণপুর | ,, | ২৭১৩৫।০ |
| বেঁওতা | ,, | ৫৩২॥০ |
| শ্রীযুত প্রিন্সেপ সাহেবের নারায়ণপুর প্রথম রকম | ,, | ৩৬৫/০ |
| ঐ ঐ | ১২৪৯ | ৪০৯৩/০ |
| ঐ ঐ দ্বিতীয় রকম | ১২৪৪ | ২।১ |
| ঐ ঐ ঐ | ১২৪৮ | ২০৯৮।০ |
| ঐ ঐ ঐ | ১২৪৯ | ৬১/১। |
| বালিয়াঘাটা | ১২৪৮ | ৩৩২॥০ |
| ডাএমন হারবোর | ১২৪৭ | ২৮৭২/৫ |
| ঐ | ১২৪৮ | ৭৪৭২/০ |
| বাগুণ্ডী | ১২৪৭ | ৯/০ |
| ঐ | ১২৪৮ | ৩৭৪৭৬৸০ |

চট্টগ্রাম।

| | | |
|---|---|---|
| নেজামপুর ডোমখালি | ১২৪৮ | ২২১৩৸০ |
| আরাকেন পাঙ্গা | ১৮৪১। ৪২ | ৭২২।০ |
| ঐ ঐ | ১৮৪২। ৪৩ | ১৪৭৯২৯/৫ |
| ক্রোক নেমক | ১৮৪৩ | ৯৩॥৫ |

শালিখা।

| | | |
|---|---|---|
| মাদরাজ পরমিট | ১৮৪১। ৪২ | ১৭২২১১/১ |
| ঐ ঐ | ১৮৪২। ৪৩ | ৫৪৮৩৫৬৸৫ |
| গুড়াসৈন্ধব ইনফিরিয়র | ১৮৪০। ৪১ | ৭৮॥৭॥/ |
| ক্রোকী করকচ | ১৮৪২। ৪৩ | ১৪।১ |
| ঐ সৈন্ধব | ,, | ।৬। |
| কটক পাঙ্গা | ১২৪৭ | ১৫২৫৯২॥৯ |
| ঐ ঐ | ১২৪৮ | ৩৩৬৭১৪।০ |
| ঐ ঐ | ১২৪৯ | ১২৫০/ |
| খারদা পাঙ্গা | ১২৪৫ | ৮০০/০ |
| ঐ ঐ | ১২৪৬ | ১১৫২/০ |
| ঐ ঐ | ১২৪৭ | ১৪৯৯২৸৫ |
| ঐ ঐ | ১২৪৮ | ১২৭৯১৭/০ |
| বালেশ্বর পাঙ্গা | ১২৪৭ | ৩৩৮/৪ |

[গবর্ণমেন্ট গেজেট ১৮৪৩। ১৬ মে।]

| | | |
|---|---|---|
| বালেশ্বর পাঙ্গা ... ... ... ... ... | ১২৪৮ ... ... ... ... ... ... | ৩৭০০৭৯/২॥ |
| ঐ ঐ ... ... ... ... ... ... | ১২৪৯ ... ... ... ... ... ... | ৮৯০৩৮॥০ |
| ক্রোকী পাঙ্গা ... ... ... ... ... ... | ১৮৪২। ৪৩ ... ... ... ... ... | ৩৩১।১৸ |

বিমৌজিব হুকুম সাহেবান আনিশান বোর্ড পরমিট নেমক ও আফিম ইতি সন ১৮৪৩ সাল তারিখ ২৯ আপ্রিল।

এচ টরন্সে। সেক্রেটারী।

## OPIUM. আফিম।

ফোর্ট উলিয়ম আফিম দপ্তর সন ১৮৪৩ সাল তারিখ ২৬ আপ্রিল মোতাবকে সন ১২৫০ সাল তারিখ ১৪ বৈশাখ।

ইস্তেহার দেওয়া যাইতেছে যে সন ১৮৪৩ সাল তারিখ ২২ মে মোতাবকে বাঙ্গলা সন ১২৫০ সাল তারিখ ৯ জ্যৈষ্ঠ সোমবার পূর্ব্বাহ্ণে দিবা এগার ঘণ্টার সময় মোকাম কলিকাতার এক্সচেঞ্জ ঘরে নীচের লিখিত মেকদার সন ১৮৪১। ৪২ সালের পয়দায়শী আফিম সমুদ্র পথে রফ্তানির জন্য নীলামে পশ্চাৎ লিখিত সরূতে বিক্রয় হইবেক।

| | |
|---|---|
| বেহারের পয়দায়শী আফিম... ... ... ... ... | ১২০০ |
| বানারসের পয়দায়শী আফিম .. ... ... ... | ৮০০ |
| জুমুলা সিন্দুক... ... ... ... ... ... ... ... | ...২০০০ |

নীলামের শরত।

১ দফা। পূর্ব্বোক্ত আফিম সকল সমুদ্র পথে রফ্তানির জন্য বিক্রয় করা যাইবেক এবং এইরূপ রফ্তানির মাল ভিন্ন অন্য কোন বাবতে সর্টিফিকেট দেওয়া যাইবেক না।

২ দফা। ফি সিন্দুক আফিম ন্যূন সংখ্যা কোং ৪০০৲ টাকা দরে নীলামে ধরা যাইবেক তাহার উপর যে ব্যক্তি সর্ব্বাপেক্ষা অধিক মূল্য দিতে চাহিবেক তাহাকে বিক্রয় করা যাইবেক।

৩ দফা। যদি ঐ দিবসের নীলামে সমুদয় ২০০০ সিন্দুক আফিম বিক্রয় না হয় তবে পরমিট নেমক ও আফিম বোর্ডের সাহেবান আলিশানের এক্তিয়ার রহিল যে যে সকল লাটহায় বাকী থাকিবেক তাহা তাহার পর আগামি নীলামে বিক্রয়ার্থে অর্পণ করিবেন।

৪ দফা। ঐ আফিমের ফি লাট ৫ পাঁচ সিন্দুকে হইবেক।

৫ দফা। ঐ নীলামে আফিম খরিদ করণের সময় নীলাম ঘরের ভিতর ও খরিদারের নামে লাট রেজেষ্টরি হওনের পূর্ব্বে ফি লাট ১০০০৲ টাকার অর্থাৎ ফি সিন্দুক ২০০৲ টাকার হিসাবে আমানত পেশগী বাবতে দর্শনি প্রামিস্বরি নোটঅর্থাৎ তমসুক লিখিয়া দিতে হইবেক আর আগামি ২৬ মে শুক্রবার ১৮৪৩ সাল বেলা দুই প্রহর চারি ঘণ্টার পূর্ব্বে বোর্ডের দফ্তরখানায় আনিয়া সবত্রেজরর সাহেবের রসিদ অথবা কোম্পানির কাগজ এওজ দিয়া পূর্ব্বোক্ত দর্শনি প্রামিস্বরি নোট সকল খালাস করিতে হইবেক কিন্তু নিরূপিত সময় মধ্যে যদি খালাস না করে তবে যে সকল লাটহায়ের আমানত পেশগী হিসাবের টাকা সবত্রেজরর সাহেবের রসিদ অথবা কোম্পানির কাগজ দাখিল না হইবেক তাহা বোর্ডের সাহেবান যে সময় ও নিয়ম স্থির করিবেন সেই সময়ে সেই নিয়মানুসারে ছানি নীলামে বিক্রয় হইবেক তাহাতে যে নোকসান ও খরচখরচা পড়িবেক তাহা পূর্ব্বোক্ত মতে যাহারদিগের আমানত পেশগী দাখিল করিতে ক্রটি হইবেক তাহারদিগকে দিতে হইবেক ও মুনফা যদ্যপি হয় তাহা কোম্পানি বাহাদুরের সরকারে জব্দ হইবেক।

৬ দফা। ঐ নীলামের দিবস পূর্ব্বোক্ত শরতমতে যে সকল প্রামিস্বরি নোট লওয়া যাইবেক তাহা যদি আগামি পূর্ব্বোক্ত সন ১৮৪৩ সালের ২৬ মে তারিখে খালাস না হয় তবে ঐ সকল নোট কোম্পানির তরফ উকিলের স্থানে দেওয়া যাইবেক তাঁহাকে যেমত উচিত বোধ হইবেক সেই মত তিনি ঐ নোটের বাবদ টাকা আদায় করিবেন।

৭ দফা। যে আফিমের বাবত আমানত পেশগী টাকা ২৬ মে দিবা দুই প্রহর চারি ঘণ্টার পূর্ব্বে দাখিল না হইবেক তাহার হিসাবে কোন টাকা সবত্রেজরর সাহেবের রসিদ অথবা কোম্পানির কাগজ পশ্চাৎ লওয়া যাইবেক না।

৮ দফা। যে সকল আফিম বিক্রয়ার্থে এক্ষণে এস্তেহার দেওয়া যাইতেছে তাহার কিম্মতের বেবাক টাকা নীলামের তারিখঅবধি এক মাহার মধ্যে দাখিল করিতে হইবেক অর্থাৎ সন ১৮৪৩ সালের ২২ জুন বৃহস্পতিবার দিবা দুই প্রহর চারি ঘণ্টার পর উক্ত কিম্মতের বাবৎ ত্রেজরির রসিদ আর লওয়া যাইবেক না ও যে আফিমের কিম্মত পূর্ব্ব লিখিত মেয়াদের দিবস কিম্বা মেয়াদের পূর্ব্বে দাখিল হইয়া রফা না হইবে তাহার ঐ পূর্ব্বোক্ত ফি লাট ১০০০৲ টাকার অথবা ফি সিন্দুক ২০০৲ টাকার হিসাবে যে আমানত পেশগীর নগদ টাকা অথবা কোন রকম কোম্পানির কাগজ যাহা আমানতের হিসাবে দাখিল হইয়া থাকিবেক তাহা সরকারে জব্দ হইবেক পরে বোর্ড পরমিট নমক ও আফিমের সাহেবান আলিশান দ্বারা যে তারিখ যে প্রাকর নীলাম করা উচিত বিবেচনা হইবেক সেই দিবস সেই প্রকার ঐ আফিম সরকার বাহাদুরের নিজ হিসাবে বিক্রয় হইবেক।

৯ দফা। যে সকল খরিদারাণ পূর্ব্বোক্ত মতে বেবাক টাকা দাখিল করিয়া আফিমের সর্টিফিকেট অর্থাৎ আফিম বাহির করিবার হুকুম লইবেক তাহারদিগের এক্তিয়ার রহিল যে আপন খরিদা আফিমের প্রত্যেক সর্টিফিকেটের মধ্যে কত লাট আফিম দরজ করিতে চাহে তাহা বিশেষ করিয়া জানায় কারণ ইহা স্পষ্টরূপে জানা কর্ত্তব্য যে পূর্ব্বোক্ত মতে যে সকল সর্টিফিকেট একবার লইয়া যাইবেক তাহাতে চূড়ান্ত হইবেক এবং ঐ সর্টিফিকেটের পরিবর্ত্তে পশ্চাৎ অন্য কোন সর্টিফিকেট অথবা হুকুম যাহাতে এক এক লাট করিয়া খালাস হইতে পারে অথবা প্রথম যত লাট কিম্বা সিন্দুকের জন্য সর্টিফিকেট দেওয়া যায় তাহা ভিন্ন অন্য কোন প্রকারে কমি বেশী পরিমাণ খালাস হইতে পারে এমত সর্টিফিকেট এওজ দেওয়া যাইবেক না।

১০ দফা। এই ইস্তাহারের ৫ দফার লিখিত নিয়মানুযায়ি আমানতের হিসাবে যে কোন কোম্পানির কাগজ অথবা সব ত্রেজরর সাহেবের রসিদ দাখিল করিয়া লইতে হইবেক তাহা কেবল যে সকল খরিদারের নাম সেল বহিতে লেখা থাকে তাহারদিগের নিকটহইতে অথবা তাহারদিগের এজেন্ট অর্থাৎ মোখ্তারের নিকটহইতে লওয়া যাইবেক এবং এইমত আমানৎ পেশগী দাখিলের রসিদ ঐ পূর্ব্বোক্ত খরিদারের নামে হইবেক ও আফিম মজকুর খালাস হইলে পরে পূর্ব্বোক্ত কোম্পানির কাগজ তাহারদিগকে অথবা তাহারদিগের বরাতি লোককে ফেরাইয়া দেওয়া যাইবেক।

[*Government Gazette*, 16th *May*, 1843.]

১১ দফা। শ্রীযুত সাহেবান আলিশান বোর্ডের তরফ যে সাহেব নীলামে সুপরিন্টেণ্ডেণ্ট হইবেন তাঁহার এমত এক্তিয়ার আছে যে তিনি তাঁহার বিবেচনানুসারে কোন ব্যক্তির ডাক অগ্রাহ্য করেন্ কিন্তু যদিস্যাৎ তাহারা যত লাট খরিদ করণার্থে ডাকিবেক তাহার ফি লাট ১০০০৲ এক হাজার টাকার হিসাবে অর্থাৎ ফি সিন্দুক ২০০৲ টাকার হিসাবে বাঙ্গাল বেঙ্ক নোট কিম্বা সব ত্রেজরর সাহেবের রসিদ অথবা কোম্পানির কাগজ দাখিল করে তবে তাহারদিগের ডাক অগ্রাহ্য করিবেন না।

১২। নীলামী খরিদারের এমত এক্তিয়ার আছে যে প্রথম যে লাট খরিদ করিবেক সেই লাট নম্বরহইতে যত লাট সেই মোকামের মাল খরিদ করিতে চাহে তাহা তৎক্ষণাৎ প্রকাশ করিয়া কহে এবং তদনুসারে খরিদ করে এমত পহিলা লাটঅবধি ৫০ লাটের অধিক না হয় ও ঐ প্রকার খরিদা লাটহায়ের ফি লাট ১০০০৲ টাকা করিয়া ডিপাজিট অর্থাৎ আমানৎ পেশগী দিতে হইবেক এবং এই দরে অর্থাৎ প্রথম লাটের দরে বাকী লাটহায়ের কিম্মত ফি সিন্দুক হিসাব করিয়া দাখিল করিতে হইবেক এমতে যদিস্যাৎ এত লাট গর বিক্রী থাকে যাহাতে ঐ ৫০ লাট পূরা হইতে পারে তবে পাইবেক নতুবা পাইবেক না।

১৩। এই ইস্তেহারের লিখিত আফিমের বিক্রীসম্পর্কীয় কিম্বা ঐ আফিমের হিসাব রফার বিষয়ে কোন বিবাদ অথবা গরমেল উপস্থিত হইলে তাহা সুবে বাঙ্গালার সুপ্রিম কোর্ট আদালতের বিচারে নিষ্পত্তি হইবেক আর খরিদারেরদিগের মধ্যে কেহ ঐ আদালতের এলাকার অধীন নহে বলিয়া কোন আপত্তি করিলে গ্রাহ্য হইবেক না।

১৪ দফা। নীচের তফসীল মাফিক কাগজাত ও যে আফিম বিক্রয় হইবেক তাহার নমুনা নীলামের দিবস দেখান যাইবেক অথবা তাহার পূর্ব্বে বোর্ড পরমিট নমক ও আফিমের সেক্রেটারি সাহেবের দফ্তরখানায় অনুসন্ধান করিলে দেখিতে পাওয়া যাইবেক।

১ নং যে আফিম বিক্রয় কারণ এক্ষণে ইস্তেহার হইল তাহার সর্টিফিকেট।

২ নং ঐ আফিম তজবিজের রিপোর্ট।

১৫ দফা। সকলকে জ্ঞাত করা যাইতেছে যে সন ১৮৪১।৪২ সালের বেহার ও বারাণসের আফিম তৈয়ারি কারণ গত সন হায়ের মত এহতিয়াত ও খবরদারি করা গিয়াছে বিশেষত আফিমের লোচ সুদ্ধা নিভাঁজ প্রস্তুত করিয়া পাঠাইতে এবং গুটি তৈয়ারি কারণ নিয়মিত পরিমাণ পাতি ব্যবহার করিতে এবং প্রতি গুটিতে সমান ভাগ আফিম রাখিতে সাবধান হওয়া গিয়াছে আফিম মজকুরের বেহার ও বানারসের মোকামি ওজনের হিসাব ও ঐ মোকামের ফি চালান হইতে ছয় সিন্দুক করিয়া কলিকাতায় যে ওজন করা যায় তাহার গড় ওজনের হিসাব বোর্ড পরমিট নমক ও আফিমের সেক্রেটারী সাহেবের দপ্তরখানায় তত্ত্ব করিলে দেখিতে পাওয়া যাইবেক।

১৬ দফা। গত দুই সনের পয়দায়শী যে চারি সিন্দুক বেহার ও বানারসের আফিম রাখা গিয়াছে তাহা নীলামের দিবস খরিদারান লোককে দেখান যাইবেক তদ্দৃষ্টে বেপারিয়াণ বিবেচনা করিতে পারিবেন যে কিপ্রকার নির্বিঘ্নাবস্থায় ঐ আফিম রহিয়াছে।

১৭ দফা। সকলকে জ্ঞাত করা যাইতেছে যে উপরের লিখিত মেকদার আফিম সেওয়ায় ইমসন নীচের লিখিত মেকদার বেহার ও বানারসের আফিম কিঞ্চিৎ কমিবেশী হউক পশ্চাৎ লিখিত তারিখে অথবা তাহার কিঞ্চিৎ অগ্রপশ্চাৎ নীলামে ধরা যাইবেক।

| | বেহারের আফিম সিন্দুক | বানারসের আফিম সিন্দুক | জুমলা সিন্দুক |
|---|---|---|---|
| ২৬ জুন অথবা কিঞ্চৎ অগ্র বা পশ্চাৎ | ১৭৯৯ | ১৩৬৯ | ৩১৬৮ |

| | |
|---|---|
| জানুআরি মাহার নীলামে | ৩৫ |
| ফিব্রুআরি ... „ ... .. | ১০ |
| এপ্রেল .. “ .. .. | ৬৫ |
| মে ... .. „ .. ... | ৪০ |
| জুন .. ... „ .. .. | ১৫০ |
| সিন্দুক | ৩০০ |

১৮ দফা। ইঙ্গরেজ ও করাসিস উভয় ১৮১৫ সালের ৭ মার্চ তারিখের একরারনামার ৬ দফা বিমৌজিব ফরাসের হাকিমানকে ৩০০ সিন্দুক আফিম দেয় তাহা হাশীয়ার লিখিত দফানুসারে লওনার্থে তাঁহারা দরখাস্ত করিয়াছেন তদর্থে এস্তেহার দেওয়া যাইতেছে যে যদ্যপি নিয়মিত মেয়াদ মধ্যে অর্থাৎ নীলামের দিবসঅবধি এক মাহার মধ্যে ঐ আফিমের তাবৎ অথবা তাহার মধ্যে কতক আফিম খালাস না করেন তবে সেই আফিম কিম্বা যে পরিমাণ আফিম গর খালাসি থাকিবেক তাহা হয় কিম্মত আদায়ের মেয়াদগতে যে নীলাম উপস্থিত হইবেক সেই নীলামে অথবা এক স্বতন্ত্র নীলামে বিক্রয় করা যাইবেক।

বিমৌজিব হুকুম সাহেবান আলিশান বোর্ড পরমিট নমক ও আফিম ইতি। এচ টরেন্স। সেক্রেটারী।

## SALES OF LAND. জমীদারী নীলাম।

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে মাহামুদ বক্সের তালুক কীসমত ঝাউখোলা সন ১২৪৯ সালের লাগাইদ কিস্তি ফাল্গুণের সরকারের রাজস্ব বাকী আদায় জন্য সন ১৮৪১ ইংরেজীর দ্বাদশ আইনের ৩। ৬ ধারার হুকুমানুসারে সন ১৮৪৩ ইংরেজীর ৩০ মার্চ তারিখে নীলাম হওয়াতে ধনবর মুখোপাধ্যায় ১১ টাকা মুল্যে খরিদ করিয়া ফিসের টাকা দাখিল করে পরে নিয়মমত বক্রী পণবাহার টাকা দাখিল না করাতে ঐ আইনের ৮ ধারার মর্ম্মানুযায়ি ও এই কালেক্টরির ১ মে তারিখের হুকুম সুরত উক্ত মহাল নীচের তপশিলমত সন ১৮৪৩ ইংরেজীর তারিখ ২৪ মেই মোতাবেক সন ১২৫০ সাল তারিখ ১১ জ্যৈষ্ঠ এই কালেক্টরীতে ছানি নীলাম হইবেক যে কেহ খরিদ করণের বাসনা রাখহ আপন২ ডাক সংখ্যার ফি শত ২৫৲ টাকার হিসাবে ফিস সম্বলিত হাজির হইয়া আইনমত খরিদ করহ এ বিষয় সকলের জ্ঞাতকারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ ইংরেজীর তারিখ ৪ মেই মোতাবেক সন ১২৫০ সাল তারিখ ২২ বৈশাখ।

| নম্বর লাট | নম্বর রেজেষ্টরী | নাম মহাল | নাম তালুকদার | সদর জমা সালিয়ানা | তায়দাদ রকম যাহা বিক্রী হইবেক | বাকী মালগুজারী লাং ফাল্গুণ সন ১২৪৯ | কৈফিয়ত |
|---|---|---|---|---|---|---|---|
| ১ | ২০৬৬ | কীংঝাউ খোলা | মাহামুদ বক্স | ১৸৶৬ | মছলম মহাল | ১/১ | ইস্তক আশ্বিন লাং ফাল্গুণ সন১২৪৯ |

*Moorshedabad Collectorate, 4th May, 1843.* W. J. H. MONEY, *Collector.*

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৩। ১৬ মে।]




# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেন্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, MAY 23, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ২৩ মে।


## CIRCULAR ORDERS OF THE SUDDER DEWANNY AND NIZAMUT ADAWLUT.

No. 8.

*To the Civil and Session Judges and the Magistrates and Joint Magistrates in the Lower Provinces and the Authorities in the Extra Regulation Districts.*

Pursuant to the orders of Government, the Court are pleased to direct that you will submit through them all references you may have to make for the opinion of the Advocate General on points of English law.

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, 21st April, 1843.

No. 9.

*To the Civil and Session Judges in the Lower Provinces and the Authorities in the Extra Regulation Provinces.*

Pursuant to instructions from the Government, the Court request that all communications, heretofore made to them, on the following subjects, be, in future, addressed direct to the Judicial Secretary :—

1. Application for leave of absence whether on the part of the Judges themselves or on the part of the Principal Sudder Ameens and Sudder Ameens.

2. Appointment, Promotion, and Transfer of Uncovenanted Judges above the grade of Moonsiff. Reports of vacancies in the Offices of Principal Sudder Ameey, Sudder Ameen, and Moonsiff of the 1st grade, to be made direct, so that the Government may receive without delay all information necessary to make the required appointments. With regard to Moonsiffs of the 1st grade, a report is also to be made to the Court, to enable them to

## সদর দেওয়ানী ও নিজামৎ আদালতের সরকুলর অর্ডর।

৮ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত সিবিল ও সেশন জজ ও মাজিষ্ট্রেট ও জাইন্ট মাজিষ্ট্রেট সাহেব ও আইনবহির্ভূত প্রদেশের শ্রীযুত কর্ম্মকারক বরাবরেষু।

গবর্ণমেন্ট হুকুম করিতেছেন যে ইঙ্গলণ্ড দেশের আইনের যে কোন বিষয়ে শ্রীযুত আডবোকেট জেনরল সাহেবের মত জানিতে চাহ তাহা এই সদর আদালতের দ্বারা উঁহাকে জিজ্ঞাসা করিবা।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ২১ আপ্রিল।

৯ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত সিবিল ও সেশন জজ সাহেব ও আইন বহির্ভূত প্রদেশের শ্রীযুত কর্ম্মকারক বরাবরেষু।

গবর্ণমেন্টের হুকুমক্রমে সদর আদালত আদেশ করিতেছেন যে নীচের লিখিত বিষয়ে যে সকল পত্রাদি ইহার পূর্ব্বে সদর আদালতে পাঠান যাইত তাহা ইহার পর জুডিসিয়ল সেক্রেটারী সাহেবের নিকটে পাঠাইবা।

১। জজ সাহেবেরদের এবং প্রধান সদর আমীন এবং সদর আমীনেরদের ছুটী পাইবার দরখাস্ত।

২। মুনসেফঅপেক্ষা উচ্চপদস্থ অচিহ্নিত বিচারকেরদের কর্ম্মে নিযুক্ত করণ এবং উচ্চ পদ দেওন এবং এক স্থানহইতে অন্য স্থানে নিযুক্ত করণ। প্রধান সদর আমীন ও সদর আমীন ও প্রথম শ্রেণীর মুনসেফেরদের পদ শূন্য হইলে তাহার সম্বাদ একেবারে গবর্ণমেন্টকে এই অভিপ্রায়ে দিতে হইবেক যে ঐ২ পদে অন্য ব্যক্তিরদিগকে নিযুক্ত করণার্থ যে সকল বৃত্তান্ত পাইবার আবশ্যক তাহা অগৌণে গবর্ণমেন্টের নিকটে পঁহুছে। এবং প্রথম শ্রেণীর মুনসেফেরদের পদ শূন্য হইলে তাহাতে অন্য ব্যক্তিকে নিযুক্ত করিতে পারেন্ এই নিমিত্ত ঐ শূন্য

make arrangements for filling up the vacant office.

3. Erection and repair of public works and buildings.

W. Kirkpatrick, *Deputy Register.*

Fort William, 27th April, 1843.

## CIRCULAR ORDERS OF THE SUDDER BOARD OF REVENUE.

No. 5.

*From the Officiating Secretary to the Sudder Board of Revenue, to the Commissioner of Revenue for the Division of ———*

To enable the Sudder Board of Revenue to prepare a Return required by the Government of Bengal for the use of the Honourable the Court of Directors, I am instructed to request that you will cause to be prepared and submitted with the least practicable delay, a statement in the annexed Form, of all Uncovenanted officers, not being Natives, employed in your Division as Deputy Collectors or in other Revenue situations of trust and responsibility, and that on all future occasions of such appointments you will furnish the Board with similar particulars in the same Form regarding each individual.

G. A. C. Plowden, *Secretary.*

Fort William, 28th April, 1843.

FORM.

Statement of Uncovenanted Deputy Collectors and other Uncovenanted Officers, not being Natives, employed in Revenue situations of trust and responsibility in the ——— Division.

| | |
|---|---|
| Name. | 1 |
| Birth place. | 2 |
| Age. | 3 |
| Term of residence in India. | 4 |
| Date of appointment. | 5 |
| Past occupation. | 6 |
| Abstract of Acquirements. | 7 |
| Abstract of Testimonials. | 8 |
| Remarks. | 9 |

## PRESENTATION OF A GOLD MEDAL FROM *THE COURT OF DIRECTORS* TO DWARKANAUTH TAGORE.

A very numerous and splendid gathering of the

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ২৩ মে।]

পদের এক রিপোর্ট এই সদর আদালতেও করিতে হইবেক।

৩। সমস্ত সরকারী কর্ম্ম এবং এমারৎগাঁথন ও মেরামৎ করণ।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ২৭ আপ্রিল।

John C. Marshman, *Bengalee Translator.*

## সদর বোর্ড রেবিনিউর সরক্যুলর অর্ডর।

৫ নম্বর।

অমুক এলাকার রাজস্বের শ্রীযুত কমিস্যনর সাহেবের নিকটে সদর বোর্ডের একটিং সেক্রেটারীর পত্র।

শ্রীযুত অনরবিল কোর্ট অফ ডৈরেকটর্স সাহেবেরদের নিমিত্ত বাঙ্গলা দেশের গবর্ণমেন্ট যে কৈফিয়ৎ চাহিয়াছেন তাহা সদর বোর্ড রেবিনিউর সাহেবেরা প্রস্তুত করিতে পারেন এই নিমিত্ত তোমাকে হুকুম করিতেছি যে দেশীয় লোক ছাড়া অন্য যে সকল অচিহ্নিত কার্য্যকারক তোমার এলাকার মধ্যে ডেপুটী কালেক্টরী কর্ম্মে অথবা রাজস্বসংক্রান্ত ভারি ও বিশ্বস্ত অন্য কর্ম্মে নিযুক্ত থাকেন তাঁহারদের বিষয়ের এক কৈফিয়ৎ পশ্চাৎ লিখিত পাঠানুসারে যত শীঘ্র হইতে পারে প্রস্তুত করিয়া বোর্ডে পাঠাইবা। এবং ইহার পর সেই২ কর্ম্মে সেই প্রকার ব্যক্তিরা নিযুক্ত হইলে প্রত্যেক ব্যক্তির বিষয়ে সেই পাঠানুসারে সেই প্রকার বৃত্তান্ত বোর্ডকে জানাইবা।

জি এ সি প্লোডন। সেক্রেটারী।

ফোর্ট উলিয়ম ১৮৪৩। ২৮ আপ্রিল।

পাঠ।

এদেশীয় লোকছাড়া অচিহ্নিত ডেপুটী কালেক্টর এবং অন্য২ যে অচিহ্নিত কর্ম্মকারকেরা রাজস্বসম্পর্কীয় ভারি ও বিশ্বস্ত কর্ম্মে অমুক এলাকার মধ্যে নিযুক্ত আছেন তাঁহারদের কৈফিয়ৎ।

| | |
|---|---|
| নাম | ১ |
| জন্মস্থান | ২ |
| বয়স | ৩ |
| ভারতবর্ষে কত কাল বাস করিতেছেন | ৪ |
| নিযুক্ত হওনের তারিখ | ৫ |
| ইহার পূর্ব্বে যে কর্ম্ম করিয়াছিলেন তাহা | ৬ |
| তাঁহারদের গুণের খোলাসা | ৭ |
| যে প্রশংসাপত্র পাইয়াছেন তাহার খোলাসা | ৮ |
| মন্তব্য কথা | ৯ |

John C. Marshman, *Bengalee Translator.*

## শ্রীযুত কোর্ট অফ ডৈরেক্টর্স সাহেবেরা। শ্রীযুত দ্বারকানাথ ঠাকুরের নিমিত্ত। যে সোণার মুদ্রা পাঠাইয়াছিলেন তাহা প্রদান করণ।

কলিকাতানিবাসি দ্বারকানাথ ঠাকুরের নিমিত্ত কোর্ট অফ ডৈরেক্টর্স সাহেবেরা যে সোণার মুদ্রা পাঠাইয়া-

most distinguished Members of the community of Calcutta, both Native and European, took place at the Government House on Wednesday morning, on the interesting occasion of presenting to our worthy fellow-citizen Dwarkanauth Tagore a gold medal, on behalf of the Court of Directors. This testimonial it will be remembered was voted in the month of October last; but as the medal had to be struck, it did not arrive until the last overland. The presentation took place in the Marble Hall, in which was stationed a guard of honour composed of a detachment from one of the native regiments.

Soon after half past ten, the Deputy Governor, the Honourable William Wilberforce Bird entered, attended by Sir William Casement, Mr. Maddock, Mr. Cameron and the members of the Government. The Deputy Governor took his seat in the Chair of State. At this moment the appearance of the splendid hall was peculiarly striking. The chairs forming the inner circle were filled with elegantly dressed ladies, of whom a large number were present. Near the chair were a number of Military gentlemen, amongst whom we recognised, some of the heroes of Affghanistan, besides a large number of native gentlemen. The entire space within the pillars was crowded with spectators. It would be impossible to give any thing like a complete list of those who attended to manifest their sympathy with the Honourable Court, but as our eye glanced over the assembly, we recognized among the native gentlemen, the Nawab of Patna, Raja Kali Kishen Bahadoor, Raja Radhacant Deb Bahadoor, Raja Narundur Kishen, Raja Opoovu Kishen, Baboo Radhamadhub Bannerjee, Russomoy Dutt, Nobin Kishen Singh, Seeb Narrain Ghose, Ashootos Deb, Anund Narrain Ghose, Mutty Loll Seal, Ram Comal Sen, Cower Sutter Kenker Ghosal, Prossonno Comar Tagore, Rammanauth Tagore, Roy Bycauntonauth Chowdry, Mutthranauth Chowdry, Hurrochunder Ghose, Beernursing Mullick, Pran Kissen Mullick, Aga Kerbili Mahomed, Rustomjee Cowasjee; Messrs. Halliday, Davidson, Plowden, D'Oyly, Patton, Mytton, Robison, W. W. Bird, Junr. Leith, Hume, Prinsep, W. P. Grant, Ryan, Drs. Egerton, Raleigh, Messrs. Patrick, Longueville Clarke, Beckwith, George Thompson, Newcomen, Allen, Larpent, Frazer, Captain Birch, Colonel Warren, Messrs. Deans Campbell, &c. &c. &c.

The Aide-de-Camp of the Deputy Governor having conducted Dwarkanauth Tagore into the centre of the circle, his honour rose and said :—

DWARKANAUTH TAGORE,—On your departure from England to return to your native country, the Honourable the Court of Directors of the East India Company, requested your acceptance of a Gold Medal as a Testimonial of their esteem and of the approbation with which they regard the public benefits you have conferred upon British India, by the encouragement of native education, by the introduction of the Arts and Sciences, and by the generous support which you have given to the Charitable Institutions of Calcutta, whether established for the relief of the Native or of the British

[*Government Gazette*, 23*d May*, 1843.]

ছিলেন তাহা তাঁহাকে প্রদান করণের সময়ে গত বুধবার প্রাতঃকালে কলিকাতাস্থ অনেক ইউরোপীয় ও এদেশীয় সম্ভ্রান্ত মহাশয়েরদের গবর্ণমেণ্ট হৌসে সমাগম হইয়াছিল। পাঠকেরদের স্মরণে থাকিবেক যে ঐ সোণার মুদ্রা তাঁহাকে প্রদান করিতে কোর্টের সাহেবেরা গত অক্টোবর মাসে স্থির করিয়াছিলেন কিন্তু তৎপরে সেই মুদ্রা অঙ্কিত করিতে হইল তাহাতে গত মাসের পূর্ব্বে কলিকাতায় পঁহুছে নাই। অপর মর্ম্মর প্রস্তর শালাতে ঐ মুদ্রার প্রদান হইল এবং তৎসময়ে এদেশীয় পল্টনের এক দল সম্ভ্রমের নিমিত্ত শ্রেণীবদ্ধ হইয়া দণ্ডায়মান ছিল।

অপর সাড়ে দশ ঘণ্টার কিঞ্চিৎ পরে শ্রীযুত সর উলিয়ম কেসমণ্ট সাহেব ও শ্রীযুত মাডক সাহেব ও শ্রীযুত কামরণ সাহেব ও গবর্ণমেণ্টের সম্পর্কীয় অন্যান্য প্রধান সাহেব লোকের সমভিব্যাহারে শ্রীযুত উলিয়ম উইলবরফোর্স বর্ড ডেপুটী গবরনর্ সাহেব মর্ম্মর শালাতে প্রবেশ করিয়া সিংহাসনে উপবেশন করিলেন। এই সময়ে ঐ সুশোভিত শালার দর্শন অতিমনোহর হইল আন্তরিক চক্রের চৌকীতে অতিসুপরিচ্ছন্ন ইউরোপীয় নানা বিবি সাহেবেরা উপবিষ্ট ছিলেন ও সিংহাসনের নিকটে অনেক সেনাপতি সাহেবেরা তাঁহারদের মধ্যে কেহ২ আফগান দেশের যুদ্ধেতে খ্যাত্যাপন্ন এবং এদেশীয় অনেক মহাশয়েরাও ছিলেন। স্তম্ভের মধ্যবর্ত্তি স্থান দিদৃক্ষু ব্যক্তিতে পরিপূর্ণ। অনরবিল কোর্ট অফ ডৈরেক্টর্স সাহেবেরদের এই কর্ম্মেতে আপনারদের সন্তোষ জানাইবার নিমিত্ত যত মহাশয়েরা উপস্থিত ছিলেন সকলের নাম প্রকাশকরা অসাধ্য কিন্তু তাহার মধ্যে এই২ মহাশয়েরদিগকে দেখা গেল শ্রীযুত পাটনার নওয়াব ও শ্রীযুত রাজা কালীকৃষ্ণ বাহাদুর ও শ্রীযুত রাধাকান্ত দেব বাহাদুর ও শ্রীযুত রাজা নরেন্দ্রকৃষ্ণ ও রাজা অপূর্ব্বকৃষ্ণ ও বাবু রাধামাধব বাঁড়ুয্যা ও রসময় দত্ত ও নবীনকৃষ্ণ সিংহ ও শিবনারায়ণ ঘোষ ও আশুতোষ দেব ও আনন্দনারায়ণ ঘোষ ও মতিলাল শীল ও রামকমল সেন ও সত্যকিঙ্কর ঘোষাল ও প্রসন্নকুমার ঠাকুর ও রমানাথ ঠাকুর ও রায় বৈকুণ্ঠনাথ চৌধুরী ও মথুরানাথ চৌধুরী ও হরচন্দ্র ঘোষ ও বীর নৃসিংহ মল্লিক ও প্রাণকৃষ্ণ মল্লিক ও আগাকর বোলাই মহম্মদ ও রস্টমজি কওয়াসজী ও শ্রীযুত হালিডে সাহেব ও ডেবিডসন সাহেব ও প্লোডন সাহেব ও ডয়লি সাহেব ও পাটন সাহেব ও মিটন সাহেব ও রাবিসন সাহেব ও কনিষ্ঠ বর্ড সাহেব ও লিথ সাহেব ও হিউম সাহেব ও প্রিন্সেপ সাহেব ও ডবলিউ পি গ্রাণ্ট সাহেব ও রৈয়ন সাহেব ও ডাক্তর এজের্টন সাহেব ও রালি সাহেব ও পাত্রিক সাহেব ও লংগিবিল ক্লার্ক সাহেব ও বেকউইথ সাহেব ও জর্জ তমসন সাহেব ও নিউকমন সাহেব ও আলেন সাহেব ও লার্পেণ্ট সাহেব ও ফ্রেজর সাহেব ও কাপ্তান বর্চ সাহেব ও কর্ণেল ওয়ারেন সাহেব ও ডিন্স কাম্বেল সাহেবইত্যাদি।

পরে শ্রীযুত ডেপুটী গবরনর্ সাহেবের মুসাহেব দ্বারকানাথ ঠাকুরকে ঐ চক্রের মধ্য স্থানে উপবেশন করাইলে শ্রীযুক্ত উঠিয়া তাঁহাকে ইহা কহিলেন যে।

এতদ্দেশীয় বিদ্যার্থিরদের উৎসাহ বৃদ্ধি করণের এবং নানা প্রকার বিদ্যা এদেশে সংস্থাপনের এবং এদেশীয় এবং ইউরোপীয় লোকেরদের উপকারার্থ যে সমাজ আছে তাহা অতিবদান্যতারূপে পোষকতা করণের দ্বারা ভারতবর্ষে ইঙ্গলণ্ডীয়েরদের রাজ্যের যে উপকার আপনি করিয়াছেন তাহাতে কোর্ট অফ ডৈরেক্টর্স সাহেবেরা আপনারদের সন্তোষ জানাইবার নিমিত্ত চিহ্নস্বরূপ ইঙ্গলণ্ডহইতে আপনার স্বদেশে প্রত্যাগমনের সময়ে এক সোণার মুদ্রা আপনাকে প্রদান করিতে স্থির করিয়াছিলেন। কোর্টের সাহেবেরা আরো তৎসময়ে কহিলেন যে আমারদের অধীন এতদ্দেশীয় ও ইউরোপীয় ব্যক্তিরদের মন ও লাভালাভ অভেদ হয় এবং ভারতবর্ষ ও ইঙ্গলণ্ড দে-

community. The Court at the same time expressed their expectation, that the noble course which you had pursued would have the effect of contributing to the accomplishment of the object which it had ever been their anxious desire to promote, viz. the identification of the feelings and interests of the Native and European population committed to their Government, and the consolidation of the bonds which unite India with Great Britain.

That Medal has now been received, with directions to take an early opportunity of presenting you with the same in the name and on the behalf of the Court, and it has appeared to us that we could not better carry these directions into effect than by presenting you with it in the presence of the ladies and gentlemen here assembled, who are the representatives of that European and Native population, the identification of whose feelings and interests is thus sought to be promoted.

But before I present to you this testimonial, I wish to dwell for a few moments on the lesson to be learnt from it. It shows, that there is every disposition in the highest quarters to reward merit in the Natives of India, and that there is nothing in an Indian Sun to prevent the growth of those qualifications and the exercise of those virtues which lead to such rewards. But these distinctions are only obtainable after a long course of industry and perseverance. No one knows better than the distinguished individual now before me, how long he had to labour in obscurity and neglect, what prejudices he had to overcome, what difficulties to encounter, before he attained that high place in public opinion, which has brought him to the proud position in which he at present stands. Let me, therefore, exhort my Native friends, who are looking for high situations to profit by his example, to display in the first instance the same zeal, ability, energy, and perseverance in the discharge of their public duties, to satisfy the public mind that they possess the same high qualifications as this testimonial is intended to recognise, and then they may rest assured, that they will not fail in obtaining such advancement and such rewards as may be justly due to their merits and services.

(The Medal was then presented, after which the President of the Council concluded in the following words.)

Having now discharged the duty entrusted to me, there remains only to assure you of the satisfaction which it has afforded me, and that I join with the Honourable Court in the hope, that your future career may be remarked by happiness and prosperity. I hope, also, that you may long live to be an example to your fellow countrymen, and that they, influenced by that example, may more and more be convinced of what you have so frankly and honourably declared, viz. that the happiness of India is best secured by her connexion with Great Britain, and that the Government under which you live has nothing more at heart than the improvement and welfare of the vast and populous Empire, which Providence has committed to its charge.

[গবর্ণমেন্ট গেজেট ।১৮৪৩ ।২৩ মে।]

শের পরস্পর সম্বন্ধের দৃঢ়তা হয় এই বিষয়ে আমারদের যে পরমাকাঙ্ক্ষা আছে তাহা সফল করণের এক মুখ্য উপায় আপনকার উদ্যোগের দ্বারা হইবেক আমারদের এমত ভরসা আছে।

এই মুদ্রা এক্ষণে এদেশে পঁহুছিয়াছে এবং কোর্ট অফ ডৈরেক্টর্স সাহেবেরা আপনারদের নামে আপনাকে শীঘ্র প্রদান করিতে আদেশ করিয়াছেন। তাহাতে আমারদের বোধ হইল যে যে ইউরোপীয় এবং এদেশীয় লোকেরদের মন ও লাভালাভ অভেদ করণের চেষ্টা আছে তাঁহারদের প্রতিনিধিস্বরূপ যে ইউরোপীয় ও এতদ্দেশীয় মহাশয়েরদের এক্ষণে সমাগম হইয়াছে তাঁহারদের সম্মুখে এই মুদ্রা আপনাকে প্রদান করণের দ্বারা কোর্টের সাহেবেরদের অভিপ্রায় বিলক্ষণরূপে সিদ্ধ হইতে পারে।

কিন্তু আপনাকে এই সম্ভ্রমের চিহ্ন প্রদান করণের পূর্ব্বে এই কর্ম্মের দ্বারা কি উপলব্ধি হয় তাহার যৎকিঞ্চিৎ ব্যাখ্যা করি। ইহাতে দৃষ্ট হয় যে ভারতবর্ষীয় লোকের গুণের পুরস্কার দিতে রাজ্যাধিপতিরদের পরম চেষ্টা আছে এবং যে গুণ ও যে ধর্ম্ম সেই পুরস্কারের পথ ভারতবর্ষের মধ্যে তাহার উন্নতি হওনের কোন বাধা নাই। কিন্তু এই সকল সম্ভ্রম বহু কালের পরিশ্রম ও অবিরত উদ্যোগ বিনা পাওয়া যাইতে পারে না। আপনি সাধারণ ব্যক্তিরদের সম্মতিক্রমে যে সম্ভ্রান্ত অবস্থাপ্রাপ্ত হইয়াছেন তাহা পাইবার পূর্ব্বে আপনার কত কালপর্য্যন্ত অপ্রকাশরূপে ও অন্যেরদের উপেক্ষিত পরিশ্রম করিতে হইয়াছিল এবং কি২ বিঘ্ন খণ্ডন করিতে হইয়াছিল এবং অন্যেরদের কি২ অবিবেচিত মতি ত্যাগ করিতে হইয়াছিল তাহা আপনি যেমন অবগত আছেন তেমন অন্য কেহ অবগত নহেন। অতএব আমার এদেশীয় যে মিত্রেরা এক্ষণে সম্ভ্রান্ত পদ পাইবার আকাঙ্ক্ষী আছেন তাঁহারদিগকে আমি পারামর্শ দিই যে আপনার নিদর্শনঅনুসারে তাঁহারা স্ব২ পদের কর্ম্ম নির্ব্বাহ করণেতে আপনার তুল্য উৎসাহ ও নৈপুণ্য ও শক্তি ও স্থিরপ্রতিজ্ঞতা দর্শাউন তাহাতে সর্ব্ব সাধারণ লোক স্বীকার করিবেন যে এই মহাসম্ভ্রমের চিহ্ন যে মহাগুণের পুরস্কার সে গুণ তাঁহারদের আছে এবং তৎপরে তাঁহারা আপনারদের সেই২ গুণ ও কার্য্যের উপযুক্ত পুরস্কারের যোগ্য হইবেন।

(তৎপরে ঐ মুদ্রা দ্বারকানাথ ঠাকুরকে ডেপুটী গবর্নর সাহেব প্রদান করিয়া কহিলেন।)

আমার প্রতি যে কর্ম্মের ভারার্পণ হইয়াছিল তাহা এক্ষণে আমি সম্পন্ন করিলাম আর আমার কেবল এই মাত্র বক্তব্য যে এই কর্ম্মেতে আমার অত্যন্ত সন্তোষ আছে। এবং উত্তর কালে আপনার সুখ ও মঙ্গলের বৃদ্ধির বিষয়ে অনরবিল কোর্ট অফ ডৈরেক্টর্স সাহেবেরদের যে অভিলাষ আমারও এরূপ অভিলাষ আছে। আমি ভরসা করি যে আপনি অনেক কালপর্য্যন্ত বাঁচিয়া আপন দেশীয় লোকেরদের পথদর্শক হন এবং ভারতবর্ষ ইঙ্গলণ্ড দেশের সংবদ্ধ থাকাতেই দেশের সুখ এবং এই যে মহা ও প্রজাপূর্ণ সাম্রাজ্য ঈশ্বর ইঙ্গলণ্ডীয়েরদের জিম্মায় রাখিয়াছেন তাহার উন্নতি ও মঙ্গল অপেক্ষা এই গবর্ণমেন্টের অধিক কিছু বাঞ্ছা নাই আপনার এই কথা আপনার নিদর্শনের দ্বারা তাঁহারদের মনে অধিক লগ্ন হয়।

BABOO DWARKANAUTH TAGORE replied in the following words:—

HONORABLE SIR,—If any circumstances could enhance the value of the flattering testimonial which you have conferred upon me in the name of the Honourable the Court of Directors, they are those in which I this day find myself.

It is most grateful to my feelings, Sir, to receive this gift at the hands of so distinguished a servant of the East India Company, for whose public virtues and private excellences, I, in common with all who know you, entertain the highest admiration.

It is gratifying, too, to have this honour bestowed in the place of my birth, and amongst so many of my fellow citizens, and no less gratifying to receive it accompanied by the sentiments you have just expressed.

But I must be permitted to mention another circumstance, which will I am confident, give pleasure to all who hear me. During my visit to England, and while in habits of daily intercourse with those who from their lofty stations, control to so great a degree the destinies of this my native land, it was my privilege to listen to the most emphatic assurances of the heartfelt desire of Her Majesty's Minister at the head of Indian affairs, and of the Court of Directors, to promote those measures which are most calculated to advance the intellectual, the moral, and the social welfare and happiness of Her Majesty's subjects, the Natives of British India. If I had before reason to be thankful for the union that existed between India and Great Britain, I could not but feel my gratitude greatly increased, by such repeated evidences of a deep and growing anxiety to make that union subservient to the highest and best interests of my fellow countrymen. The proofs of the sincerity of these declarations, as well as of the earnest wish of the Local Government to carry out such noble intentions, are every day furnished in the measures adopted for the improvement of the laws and institutions of this country, and the impartial and equitable administration of public affairs.

When apprized of the intention of the Honourable Court to bestow the medal with which you have now invested me, I could not bring myself to believe, that any thing in my conduct had rendered me pre-eminently worthy of such a distinction, and I was, therefore led to regard the vote which had been passed, less as a compliment to myself, than as a pledge conveyed through me to the Natives of India, that their happiness and elevation are objects dear to their rulers, and that the humblest efforts to serve the country to which they belong, will neither pass unnoticed or unrewarded.

Sir, having attempted to express my gratitude in a letter already in the hands of the Honourable Court, it is only necessary on this occasion to say, that I shall with steadiness and renewed ardour pursue, with those around me, that course which has obtained for me so flattering a token of approbation. Were any motive wanting to ensure my fidelity to the cause of my country, or my loyal attachment to

[*Government Gazette*, 23d *May*, 1843.]

পরে দ্বারকানাথ ঠাকুর এইরূপে উত্তর দিলেন।

হে সম্ভ্রান্ত মহাশয় কোর্ট অফ ডৈরেক্টর্স সাহেবের দের নামে আপনি আমাকে এক্ষণে যে সম্ভ্রমের চিহ্ন প্রদান করিয়াছেন তাহার ঔৎকর্ষ যদি কোন কর্ম্মের দ্বারা বৃদ্ধি হইতে পারে তবে অদ্যকার কর্ম্মের দ্বারা বৃদ্ধি হইবেক।

কোম্পানি বাহাদুরের যে অতিসম্ভ্রান্ত কর্ম্মকারকের রাজকীয় কর্ম্মে নৈপুণ্য এবং সাংসারিক ভদ্রতা আমি ও অন্য সকলে আশ্চর্য্য জ্ঞান করি এমত ব্যক্তির স্থানে এই দানপাওয়াতে আমার তুষ্টি আরো বাড়িয়াছে।

এবং আপনার জন্মস্থানের এবং আপনার সহবাসি লোকেরদের সাক্ষাৎ এই দান প্রাপ্ত হওয়াতে এবং আপনার সম্ভ্রমসূচক সদ্বক্তৃতার দ্বারা তাহার মুল্য বর্দ্ধিষ্ণু হইয়াছে।

কিন্তু আমার অন্য বিষয় বক্তব্য তাহা শ্রবণেতে সকল লোকেরদের অবশ্য সন্তোষ হইতে পারে আমি যে সময়ে ইঙ্গলণ্ড দেশে ছিলাম এবং আমার জন্মদেশের কর্ত্তৃত্ব কারি মহানুভব মহাশয়েরদের সঙ্গে প্রায় প্রতিদিন আলাপ হইত সে সময়ে শ্রীশ্রীমতী মহারাণীর যে মন্ত্রির প্রতি ভারতবর্ষের কর্ম্মের ভার বিশেষরূপে অর্পিত ছিল তাঁহার স্থানে এবং কোর্ট অফ ডৈরেক্টর্স সাহেবেরদের স্থানে বারম্বার শুনিলাম যে ভারতবর্ষের মধ্যে শ্রীশ্রীমতী মহারাণীর প্রজারদের যে উপায়েতে বিদ্যা ও সুনীতি ও সাংসারিক মঙ্গল হইতে পারে সেই উপায় সফল করিতে তাঁহারদের নিয়ত চেষ্টা আছে। যদ্যপি ভারতবর্ষ ইঙ্গলণ্ডের সম্মিলিত হওয়াতে আমি ইহার পূর্ব্বে ধন্যবাদ করিতাম তথাপি সেই সম্মিলনের দ্বারা আমার দেশীয় লোকেরদের সর্ব্বপ্রকার মঙ্গল বৃদ্ধিকরণার্থ যে মহাকাঙ্ক্ষার প্রমাণ আমি নিয়ত পাইলাম তাহাতে আমার আরো বাধ্যতা জন্মিল। তাঁহারদের ঐ আকাঙ্ক্ষা প্রকৃত ইহার প্রমাণ ইহাতে দেখা যাইতেছে যে এ দেশের ব্যবস্থা ও আচারের সুনিয়ম করণার্থ এবং বিনাপক্ষপাতে যথার্থরূপে সরকারী কার্য্য নির্ব্বাহ করণার্থ তাঁহারা প্রতিদিন মহোদ্যোগ করিতেছেন।

আপনি যে মুদ্রা আমাকে প্রদান করিয়াছেন তাহা দিতে কোর্ট অফ ডৈরেক্টর্স সাহেবেরদের অভিপ্রায় যখন প্রথম শুনিলাম তখন আমার বোধ হইল যে এমত সম্ভ্রমের যোগ্য আমার ক্রিয়ার মধ্যে কি আছে অতএব আমি ভাবিলাম যে এই চিহ্ন কেবল আমার নিজ সম্ভ্রমকরণের নিমিত্ত নহে কিন্তু ইহার দ্বারা ভারতবর্ষস্থ লোকেরদের প্রতি দেশের কর্ত্তারদের অঙ্গীকার হইল যে তাঁহারদের সুখ ও উন্নতির বিষয়ে ঐ কর্ত্তারা নিয়ত চেষ্টা করিতে থাকিবেন এবং দেশের উপকার করণের অকিঞ্চন ব্যক্তিরদেরও উদ্যোগ হইলে তাহাতে সম্মান ও পুরস্কার করিতে ত্রুটি করিবেন না।

আমার কৃতজ্ঞতাসূচক এক পত্র শ্রীযুত অনরবিল কোর্ট অফ ডৈরেক্টর্স সাহেবেরদের নিকটে পাঠাইয়াছি অতএব এক্ষণে আমার কেবল আরো এই মাত্র কহিবার আবশ্যক বোধ হয় যে আমি যেং কার্য্যপ্রযুক্ত কোম্পানিবাহাদুরের তুষ্টির এইরূপ মনোহর চিহ্ন প্রাপ্ত হইয়াছি সেই প্রকার কার্য্যের বিষয়ে আমি আরো মনোযোগী ও চেষ্টান্বিত হইব। যদ্যপি আমার দেশের মঙ্গলের চেষ্টাকরণের এবং যে গবর্ণমেন্টের আশ্রয়েতে আছি তাঁহার প্রতি প্রভুভক্ততা প্রকাশকরণের অধিক প্রবৃত্তি জন্মাইবার

the Government under which we live, this medal would supply it. While I live, it will constantly remind me of my duty, and when I die, I trust it will be to my posterity a stimulus to pursue the path which I have chosen, in the confident assurance, that a life of devotion to useful purposes, is the best way to secure the confidence of our fellow citizens, the good opinion of the Government, and the favor of the Sovereign.

Suffer me, Sir, to offer my warmest thanks for the manner in which you have fulfilled the wishes of the Honourable Court, and to express my earnest hope, that prosperity and happiness may attend you, both in the administration of the affairs of this important dependency, and in all the relations of domestic life.

In conclusion, I beg you to convey to the Honourable Court, an expression of my humble but lasting gratitude, for the testimonial you have conferred upon me by their authority. Many of my countrymen may have higher claims, but no one amongst them could more highly appreciate the honour for which I now return my most heartfelt acknowledgements.

The worthy Baboo then received the congratulations of the Deputy Governor and his numerous friends, and the meeting shortly broke up.

আবশ্যক থাকিত তবে এই মুদ্রাতে সেই প্রবৃত্তি হইত। আমি যত কাল বাঁচি তত কাল ইহার দ্বারা আমার কর্ত্তব্য কার্য্য নিত্য স্মরণ হইবেক এবং কাল হইলে যে পথ আমি অবলম্বন করিয়াছি সেই পথে আমার সন্তানেরদের গমনের উদ্দীপক ঐ মুদ্রা হইবেক। তাঁহারদের নিশ্চয় এই বোধ হইবেক যে পরের উপকারক কর্ম্মেতে রতহওয়া অপেক্ষা স্বদেশীয় লোকেরদের বিশ্বাস এবং গবর্ণমেন্টের সন্তোষ এবং রাজার অনুগ্রহ পাইবার অন্য কোন শ্রেষ্ঠ উপায় নাই।

হে মহাশয় শ্রীযুত অনরবিল কোর্ট অফ ডৈরেক্টর্স সাহেবেরদের অভিপ্রায় আপনি যেরূপে সফল করিয়াছেন তাহাতে অত্যন্ত বাধিত হইলাম এবং এ মহারাজ্যের কর্ম্ম নির্ব্বাহ করণেতে এবং আপনার সাংসারিক ব্যাপারেতে নিত্য কৃতকার্য্য ও সুখী থাক ইহা আমার পরম বাঞ্ছা আছে।

পরিশেষে শ্রীযুত অনরবিল কোর্ট অফ ডৈরেক্টর্স সাহেবেরদের অনুমতিক্রমে আমাকে যে সম্ভ্রমের চিহ্ন প্রদান করিয়াছেন তাহাতে আমি চিরবাধিত হইলাম ইহা ঐ সাহেবদিগকে জ্ঞাত করিবেন। এমত হইতে পারে যে আমার দেশীয় লোকের মধ্যে অনেকে এই চিহ্ন পাইবার আমাঅপেক্ষা যোগ্য কিন্তু যে সম্ভ্রমের নিমিত্ত এক্ষণে আমি কৃতজ্ঞতা স্বীকার করিতেছি তাহা আমি যে মত বহুমূল্য জ্ঞান করি তদপেক্ষা অধিক মূল্যবান আর কেহ জ্ঞান করিতে পারেন্ না।

তৎপরে শ্রীযুত ডেপুটী গবর্নর্ সাহেব এবং শ্রীযুত দ্বারকাথ ঠাকুরের মিত্রেরা তাঁহার সহিত সদালাপ করিয়া সভা ভঙ্গ করিলেন।

## CIVIL APPOINTMENTS.

No. 1.
FORT WILLIAM.
GENERAL DEPARTMENT.
*The 3d May*, 1843.
EDUCATION.

Mr. F. Reid, Mr. E. V. Irwin, Mr. E. Latour, and Major Napleton, commanding the Hill Rangers, are appointed Members of the Local Committee of Education at Bhaugulpore.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

No. 586.
FORT WILLIAM.
*The 3d May*, 1843.

Major G. Broadfoot, C. B. assumed charge of the Office of Commissioner in the Tenasserim Provinces on the 18th ultimo.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

No. 588.
FORT WILLIAM.
*The 10th May*, 1843.

Mr. J. F. Hyde, Superintendent of Stationery, has obtained leave of absence for six months, on private affairs.

Mr. John Burkinyoung will officiate as Superintendent of Stationery during Mr. Hyde's absence.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

## রাজকর্ম্মে নিয়োগ।

১ নম্বর।
ফোর্ট উলিয়ম।
জেনরল ডিপার্টমেন্ট।
১৮৪৩ সাল ৩ মে।
বিদ্যাধ্যাপন।

শ্রীযুত এফ রীড সাহেব ও শ্রীযুত ই বি আরবিন সাহেব ও শ্রীযুত ই লাটূর সাহেব ও পর্ব্বতের পল্টনের অধ্যক্ষ শ্রীযুত মেজর নেপল্টন সাহেব ভাগলপুরেরর বিদ্যাধ্যাপনের কমিটির মেম্বরী পদে নিযুক্ত হইয়াছেন।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

৫৮৬ নম্বর।
ফোর্ট উলিয়ম।
১৮৪৩ সাল ৩ মে।

শ্রীযুত মেজর ব্রডফুট সাহেব থনাসরিম প্রদেশে কমিস্যনর সাহেবের পদের ভার গত মাসের ১৮ তারিখে গ্রহণ করিলেন।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

৫৮৮ নম্বর।
ফোর্ট উলিয়ম।
১৮৪৩ সাল ১০ মে।

লিখিবার কাগজইত্যাদির সুপরিন্টেণ্ডেণ্ট শ্রীযুত এফ জে হাইড সাহেব স্বীয় কর্ম্মোপলক্ষে ছয় মাসের ছুটী পাইয়াছেন।

শ্রীযুত হাইড সাহেবের অনুপস্থানপর্য্যন্ত শ্রীযুত জান বর্কিনয়ং সাহেব লিখিবার কাগজইত্যাদির সুপরিন্টেণ্ডেন্টী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

No. 590.

FORT WILLIAM.

*The 10th May*, 1843.

Mr. L. J. H. Grey, appointed under date the 26th ultimo, Magistrate of Moorshedabad, will continue to officiate as Post Master General, until further Orders.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

---

No. 591.

FORT WILLIAM.

*The 10th May*, 1843.

The Honourable the Deputy Governor of Bengal is pleased to make the following appointments:

Mr. R. Ince to be Assistant to the Salt Agent and Superintendent of Chokies at Chittagong, vice Mr. W. Kennedy deceased.

Mr. H. J. Muston to succeed Mr. Ince as Superintendent of Salt Chokies at Backergunge.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

---

No. 702.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

APPOINTMENTS.

*The 3d May*, 1843.

Mr. C. A. Lushington, Assistant to the Magistrate and Collector of Sarun, to exercise the powers described in Section II. Regulation III. of 1821.

Moulvie Imdad Ullee, Moonsiff of Mulfutgunge, in Dacca, to be a first grade Moonsiff, vice Baboo Sreenath Chowdry dismissed.

Moulvie Warris Ullee, Moonsiff of Nehasi, in Midnapore, to be a ditto ditto, vice Mr. R. D. Freitas deceased.

NOTIFICATIONS.

*The 17th May*, 1843.

Mr. J. G. Campbell made over charge of the office of Special Deputy Collector of Nuddea, &c. to Mr. J. S. Torrens on the 11th instant.

Mr. A. Turnbull assumed charge of the office of Under Secretary to the Government of Bengal on the 16th idem.

The Honourable the Deputy Governor of Bengal is pleased to permit Mr. J. R. Hutchinson to remain attached to the College of Fort William, for a further period, for the purpose of continuing his studies in the Hindoostanee Language.

Messrs. G. P. Money and E. Sandys, of the Civil Service, are reported qualified for the Public Service by proficiency in two of the Native Languages.

*The 18th May*, 1843.

The Reverend A. Garstin, Chaplain of Assam, is permitted to remain three months at Sylhet, to perform Chaplain's duties at the latter Station.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

[*Government Gazette*, 23d *May*, 1843.]

৫৯০ নম্বর।

ফোর্ট উলিয়ম।

১৮৪৩ সাল ১০ মে।

শ্রীযুত এল জে এচ গ্রে সাহেব গত মাসের ২৬ তারিখে মুরশিদাবাদের মাজিষ্ট্রেটী কর্ম্মে নিযুক্ত হইয়াছিলেন তিনি অন্য হুকুম না হওয়াপর্য্যন্ত ডাকঘরের অধ্যক্ষতা কর্ম্ম করিতে থাকিবেন।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

৫৯১ নম্বর।

ফোর্ট উলিয়ম।

১৮৪৩ সাল ১০ মে।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর্ সাহেব নীচের লিখিত নিয়োগ করিয়াছেন।

মৃত ডবলিউ কেনেডি সাহেবের পরিবর্ত্তে শ্রীযুত আর ইন্স সাহেব চাটিগাঁর নিমকের এজেন্ট ও চৌকীর সুপরিণ্টেণ্ডেণ্টের আসিষ্টাণ্ট হইবেন।

শ্রীযুত এচ জে মষ্টন সাহেব শ্রীযুত ইন্স সাহেবের পরিবর্ত্তে বাকরগঞ্জের নিমক চৌকীর সুপরিণ্টেণ্ডেণ্ট হইবেন।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

৭০২ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৩ সাল ৩ মে।

সারণের মাজিষ্ট্রেট ও কালেক্টরের আসিষ্টাণ্ট শ্রীযুত সি এ লশিংটন সাহেব ১৮২১ সালের ৩ আইনের ২ ধারার লিখিত ক্ষমতাপ্রাপ্ত হইবেন।

তগীরহওয়া বাবু শ্রীনাথ চৌধুরীর পরিবর্ত্তে জিলা ঢাকার মুলফতগঞ্জের মুনসেফ শ্রীযুত মৌলবী এমদাদ আলী প্রথম শ্রেণীর মুনসেফ হইবেন।

মৃত আর ডি ফ্রিটাস সাহেবের পরিবর্ত্তে জিলা মেদিনীপুরের নেহাসির মুনসেফ শ্রীযুত মৌলবী ওয়ারিস আলী প্রথম শ্রেণীর মুনসেফ হইবেন।

বিজ্ঞাপন।

১৮৪৩ সাল ১৭ মে।

শ্রীযুত জে জি কাম্বেল সাহেব বর্ত্তমান মাসের ১১ তারিখে নদীয়ার স্পেসিয়ল ডেপুটী কালেক্টরীপ্রভৃতি কার্য্যের ভার শ্রীযুত জে এস টরেন্স সাহেবের প্রতি অর্পণ করিলেন।

শ্রীযুত এ টর্ণবুল সাহেব বর্ত্তমান মাসের ১৬ তারিখে বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের নায়েব সেক্রেটারীর কর্ম্মের ভার গ্রহণ করিলেন।

বঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর্ সাহেব শ্রীযুত জে আর হচিনসন সাহেবকে হিন্দুস্থানী ভাষা শিখিবার নিমিত্ত ফোর্ট উলিয়ম কালেজে আর কিছু দিন থাকিতে অনুমতি দিয়াছেন।

সিবিলসম্পর্কীয় শ্রীযুত জি পি মনি সাহেব ও শ্রীযুত ই সণ্ডিস সাহেব দুই ভাষায় সুশিক্ষিত হইয়া সরকারী কর্ম্মের উপযুক্ত এমত রিপোর্ট হইয়াছে।

১৮৪৩ সাল ১৮ মে।

আসামের ধর্ম্মোপদেশক শ্রীযুত এ গাষ্টিন সাহেব তিন মাসপর্য্যন্ত ছিলটে থাকিবার অনুমতি পাইয়াছেন এবং সেই স্থানে ধর্ম্মোপদেশকতা কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

## GOVERNMENT ADVERTISEMENTS. — গবর্ণমেণ্টের ইশ্‌তিহার।

### SALT. — নিমক।

এস্তেহার দেওয়া যাইতেছে যে শন ১৮৪৩ শাল তারিখ ২৫ মে রোজ বৃহস্পতি বার বেলা দুই প্রহর এক ঘন্টার পূর্ব্বে যে কোন সময়ে হউক নীচের লিখিত মোয়াজি নেমক যাহা মোং বাগুণ্ডীর সরকারী গোলায় মৌজুদ আছে তাহার খরিদের জন্য দরখাস্ত সিল মোহর বন্দকরা এই দপ্তরখানায় লওয়া যাইবেক তদনন্তর ঐ নেমকের দর শ্রীযুত সাহেবান আলিসান বোর্ড পরমিট নেমক ও আফিমের হুকুমানুসারে নির্দ্ধারিত হইবেক ঐ সকল দরখাস্তে ফিশত মোন নেমকের উপর যে ব্যক্তি যত মূল্য দিতে চাহিবেক তাহা কোম্পানির টাকায় লিখিতে হইবেক আর ঐ দরখাস্তের উপর এমত জিকির থাকিবেক যে বাগুণ্ডীর নেমকের বাবদ দরখাস্ত এবং দরখাস্তের শিরনামার উপর দরখাস্তকারি অথবা তাহার মোক্তার কিম্বা তাহার গোমাস্তার নাম লিখিত থাকিবেক ও দরখাস্ত খুলিবার নিরূপিত সময়ে দরখাস্তকারি অথবা তাহার মোক্তার কিম্বা গোমাস্তা কেহ এক জন উপস্থিত না থাকিলে দরখাস্ত খোলা যাইবেক না এবং দরখাস্তের মাতবরির জন্য এক২ শত টাকা আমানতের স্বরূপ দাখিল করিতে-হইবেক তদ্ব্যতীত কোন দরখাস্ত মাতবর জ্ঞান করা যাইবেক না ঐ ১০০৲ টাকা যে ব্যক্তির দরখাস্ত মনজুর হইবেক তাহার নামে এই নেমক খরিদের হিসাবে জমা হইবেক কিম্বা দরখাস্ত মনজুর না হইলে ফেরত দেওয়া যাইবেক।

যে সকল ব্যক্তি নেমক খরিদের জন্য দরখাস্ত করিবেক তাহারদিগের উচিত যে দরখাস্ত করণের পূর্ব্বে ঐ নেমকের নমুনা মোং বাগুণ্ডীর গোলায় স্বচক্ষে দেখিয়া নেমকের রকম বুঝিয়া আপনার খাতিরজমামতে দরখাস্ত করে ইতি।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মোয়াজিয়ে নেমক |
|---|---|---|---|
| ২৪ পরগনা বাগুণ্ডী নেমক | বাগুণ্ডী | ১২৪৮ সাল | ২০০০০৴ মোন |

বিমৌজিব হুকুম সাহেবান আলিসান বোর্ড পরমিট নিমক ও আফিম ইতি। সন ১৮৪৩ সাল তাং ১৯ মে।

এচ টরেন্স। সেক্রেটারী।

### SALES OF LAND. — জমীদারী নীলাম।

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

অত্র জেলা মোতালক থানা সমসেরগঞ্জের সংক্রান্ত ধুলিয়ান সাকিনের মহেশলাল শাহা এক কেতা দরখাস্ত আপন মোক্তার দোলগোবিন্দ দাসের দ্বারা এই প্রার্থনায় গুজরাইলেক যে উহারদিগের তালুক পরগনে রাজশাহির মধ্যে মৌজে অর্জ্জুনপুর যাহার সদর জমা ২০১৸৶১ পাই মজহরের পিতা হুলাসচন্দ্র শাহা আর তিলকচন্দ্র শাহা ও খিয়ালচন্দ্র শাহা ও শিবু শাহার নামে এজমালিতে তালুক লেখা যায় উক্ত মৌজার রকম।১০ আনা যাহার সদর জমা ৫৬৸৯ টাকা উহার পিতার বাকী রকম ॥৶১০ উক্ত তিন সরিকের এইক্ষণ উহার পিতা ফৌত করিয়াছে তাহার ফৌত পর মজহর ঐ।১০ আনা রকমে দখিলকার থাকিয়া সরকারের মালগুজারির সরবরাহ করিয়া আসিতেছে অতএব উক্ত।১০ আনা রকমের সরিকান এজমালে মজহরের নাম জারীকরা যায় মতে ইস্তেহার দেওয়া যাইতেছে যে উল্লিখিত।১০ সাড়ে চারিআনা রকমের অন্য যে কেহ দাবিদার থাকহ ১৫ রোজ মধ্যে হাজির হইয়া মায় সাবুদ দরখাস্ত করহ নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক এবিষয় সর্ব্ব সাধারণের জ্ঞাত কারণ ইস্তেহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩। তারিখ ৮ মে।

*Moorshedabad Collectorate, 8th May,* 1843. — W. J. H. Money, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

অত্র জেলা সংক্রান্ত তালিবপুর সাকিনের সেখ গোলাম ছমদানি ও সেখ গোলাম রব্বানি এক কেতা দরখাস্ত এই প্রার্থনায় দাখিল করিলেক যে খোনকার মুকরুল্লার আয়মা তাল্লুক কীং সাহাপুর যাহার সদর জমা ১৮৶৫ টাকা সন ১২৪৮ সালের সরকারের বাকী রাজস্ব আদায় কারণ নীলাম হওয়াতে সাবানানি মং ১১৫৲ টাকা মুল্যে খরিদ করিয়া পণবাহার টাকা দাখিল করিলে পর সরকারের বাকী বাদে ফাজিল টাকা উহারদিগের পাওনা সরকারের তহবীলে যে মৌজুদ ছিল তাহার মধ্যে কাজি করিমুল্লে।৶ আনা রকমের হিস্যাদার আপন হিস্যার টাকা লইয়াছে বাকী মজহরদিগের রকম ॥০ আনা ও রকম ৶ আনার সরিক দেওয়ান এনাতুল্লা চৌধুরী অতএব উহারদিগের প্রাপ্য নিক্ষী রকমের পণ ফাজিল দেওয়ান যায় মতে ইস্তাহার দেওয়া যাইতেছে যে উক্ত রকম ॥০ আট আনার পণ ফাজিলের অন্য যে কেহ দাবিদার থাকহ ১৫ রোজ মধ্যে হজুরে হাজির হইয়া মায় সাবুদ দরখাস্ত করহ নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক এবিষয় সর্ব্ব সাধারণের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩। তারিখ ৯ মে।

*Moorshedabad Collectorate, 9th May,* 1843. — W. J. H. Money, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে তরফ যাদবপুরের তালুকদার প্রমথনাথ রায় নাবালকের এলাকা দেবোত্তর রাজেয়াপ্তী ৺ ভাগীরথীর গুজরঘাটের ইজারাদার পঞ্চানন মাঝির মালজামিনীতে

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৩। ২৩ মে।]

নীচের লিখিত জামিনদারের জায়দাদ জামিনীতে আবদ্ধ করিলেক মতে ইস্তাহার দেওয়া যাইতেছে যে যদি ঐ জামিনদারের জায়দাদের প্রতি কাহার কোন দাবি ও দাওয়া থাকে তবে তাহার কর্ত্তব্য যে এই ইস্তাহারের তারিখ হইতে এক মাস মেয়াদ মধ্যে আপন২ ওজর হজুরে দরপেশ করে নচেৎ মেয়াদ গত হইলে কাহার কোন ওজর সুনা যাইবেক না এ বিষয় সকলের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল ১০ মেই মোতাবেক সন ১২৫০ সাল ২৮ বৈশাখ।

তফশীল জায়দাদ।

| নাম জামিনদার | নাম জায়দাদ |
|---|---|
| কৃষ্ণকিশোর চক্রবর্ত্তী সাং জিয়াদাড়া | থানা বাণীপুরের শামিল মৌং বেলুনে বেড়ের বাগীচা আম্রগাছ ৩৫ টা ও বাঁশ ২ কুড়ী তাল গাছ ৬৮ টা। |

*Moorshedabad Collectorate, 10th May*, 1843. W. J. H. Money, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

জিলা বীরভূমের প্রধান সদর আমীনের ডিক্রীর টাকা শম্ভুনাথ প্রামাণিক ডিক্রীদারের পাওনা প্রাণকিশোর শর্ম্মা চৌধুরী মতোফার ওয়ারিসান রাধাকিশোর রায় চৌধুরী ও নাবালগ কিশোর রায় চৌধুরী ও নবকিশোর রায় চৌধুরী ওসি তস্য মাতা যাদুমণি দেব্যা দেনদারের দেনা আদায় কারণ চতুর্দ্দশ বিভাগের শ্রীযুত রেবিনিউর কমিস্যনর বাহাদুরের চলিত সনের ৬ মে তারিখের চিঠী ও প্রশংসিত প্রধান সদর আমীনের ২৭ আপ্রিলের রুবকারী অনুযায়ী উক্ত দেনদারাণের নীচের লিখিত সম্পত্তি সন ১৭৯৩ সালের ৪৫ আইন ও সন ১৭৯৬ সালের ১২ আইনের মর্ম্মানুসারে সন ১৮৪৩ সালের ২০ জুন মোতাবক সন ১২৫০ সালের তারিখ ৭ আষাঢ় রোজ মঙ্গলবার নীলাম হওনের ইস্তাহার দেওয়া যাইতেছে যদি দেনদার এই ইস্তেহারের লিখিত সমুদয় টাকা নীলামের তারিখে দ্বিতীয় প্রহর দিবসপর্য্যন্ত ডাক আরম্ভ হওয়ার পূর্ব্বে দাখিল না করে তবে ঐ তারিখে দ্বিতীয় প্রহর দিবস বাজিবার সময় এই জেলার কালেক্টরীর কাছারী মোকাম বহরমপুরাতে নীলাম হইবেক যে কেহ খরিদের বাসনা রাখহ আপন২ ডাক সংখ্যার ফি শত ১৫৲ টাকা হিসাবে ফিস সমেত হাজীর হইয়া আইনমত খরিদ করহ এবিষয় সকলের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল ১৫ মে মোতাবক সন ১২৫০ সাল তারিখ ২ জ্যৈষ্ঠ।

| নম্বর লাট | নম্বর রেজেষ্টরী | নাম মহাল | নাম তালুকদারাণ | সদর জমা সালিয়ানা | তায়দাদ রকম যাহা নীলাম হইবেক | তাইন ডিক্রীর টাকা | নীলামী মহালের রাজস্বের বাকী যাহা খরিদারকে দিতে হইবেক | কৈং |
|---|---|---|---|---|---|---|---|---|
| ১ | ১৮৫১ | কীং পরগনেকুতবপুর | প্রাণকিশোর ও গোলোকচন্দ্র ও হরিশ্চন্দ্র ও কৃষ্ণমোহন চৌধুরী | ২৩০১/১ মধ্যে রকম আট আনার জমা ১১৫০॥৬॥ | জেলা বীরভূমের শ্রীযুত প্রধান সদর আমীনের সন ১৮৪৩ সালের ২৭ আপ্রিলের রুবকারী অনুযায়ি এই মহালের রকম আট আনা দেনদারানের হক নীলাম হইবেক | উক্ত রুবকারী অনুযায়ি ১৫৩৯৸/৯ আর আসল ১০৭২॥৬ টাকার সুদ ইং ২৮ আপ্রিল নাং ১৯ জুন সন ১৮৪৩ সাল মং ১। ২২ রোজের কাত ১৮॥/৩<br>———<br>১৫৫৮৷৶ | ১০॥৶৮ | |

সদর বোর্ডের সন ১৮৪১ সালের ২০ সেপ্টেম্বর তারিখের ২৫ নম্বরের সরকুলর চিঠীর আজ্ঞানুযায়ি বিজ্ঞাপন করা যায় যে উক্ত ভূমির সাবেক মালিকের উপর যে সকল দায় আছে তাহা খরিদারকে অর্শিবেক এবং মহালের পর সরকারের যে দাওয়া থাকে ঐ নীলামের দ্বারা কিছু লোপ হইবেক না ইতি।

*Moorshedabad Collectorate, 15th May*, 1843. W. J. H. Money, *Collector.*

---

রিসিবর আফিস।

রাধামাধব বন্দ্যোপাধ্যায় ফরিয়াদী
ও রাধামাধব বন্দ্যোপাধ্যায় ফরিয়াদী

উমাচরণ বন্দ্যোপাধ্যায় আসামী
ও জান ওয়ালিস আলেকজাণ্ডর
এশাইনিইত্যাদি আসামী।

সকলকে জ্ঞাত করা যাইতেছে যে বর্ত্তমান মে মাসের ৩১ তারিখ বুধবার বেলা দুই প্রহরের সময় উপরি উক্ত মোকদ্দমায় সুপ্রিম কোর্টের ২৫ আপ্রিল ১৮৪৩ সালের হুকুমানুসারে সুপ্রিম কোর্টের রিসিবর শ্রীযুত রাবর্ট ওডোডা সাহেব তাঁহার আফিসে নিম্নে লিখিত খত বাণইত্যাদি যাহা তাঁহার হস্তে সাবেক মোকদ্দমার যাহাতে উমাচরণ বন্দ্যোপাধ্যায় ফরিয়াদী রাধামাধব বন্দ্যোপাধ্যায় আসামী রিসিবরি এলাকায় আছে তাহা বিক্রয়ার্থে উপস্থিত করিবেন বিশেষতঃ।

নম্বর ১। এক বিল আর এক্সচেঞ্জ গৌরীচরণ বন্দ্যোপাধ্যায় ড্রা করেন্ যোগে বাবু উমাচরণ বন্দ্যোপাধ্যায় তারিখ ৩০ নবেম্বর ১৮৩০ সাল সিক্কা ১০০০০৲ দশ হাজার টাকা।

নম্বর ২। গোকুলনাথ মল্লিকের এক বাণ উমাচরণ বন্দ্যোপাধ্যায় যোগে তারিখ ১০ জুলাই ১৮২৯ সাল পিনেল সম সিক্কা ৫৭০০০৲ সাতান্ন হাজার টাকা ইহার মধ্যে কতক আদায় হইয়াছে।

[*Government Gazette, 23d May*, 1843.]

নম্বর ৩। এক প্রমিসরি নোট চারলস রিড ড্রা করেন্ যোগে বাবু রাধামাধব বন্দ্যোপাধ্যায় তারিখ ৯ জুলাই ১৮৩০ সাল সিক্কা ৮০০৲ আট শত টাকা সুদ ১২৲ বারো টাকা হিসাবে।

নম্বর ৪। হেনেরি জেমস্ চিপীণ্ডল সাহেবের বাণ ওয়ারেন্ট যোগে উমাচরণ বন্দ্যোপাধ্যায় তারিখ ১৮ মার্চ ১৮২৮ সাল সিক্কা ৫৩৪৪৯৲ তিপ্পান্ন হাজার চারি শত উনপঞ্চাশ টাকা কতক আদায় হইয়াছে।

আরং বৃত্তান্ত রিসিবর আফিসে তত্ত্ব করিলে জানিতে পারিবেন।

রিসিবর আফিস কোর্ট হৌস — তারিখ ১৫ মে ১৮৪৩ সাল

---

## INSOLVENT COURT. — যোত্রহীনেরদের আদালত।

---

IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

In the matter of ALEXANDER DONALD MACLEOD, an Insolvent.

NOTICE is hereby given, that by an order of the said Court made in this matter on the fifth day of May instant, it was ordered that the Insolvent be at liberty to amend the Schedule filed in this matter. And it was further ordered, that the hearing of the matters of the Petition of Messieurs Hamilton and Company, the Petitioning creditors of the said Insolvent, should be postponed until Saturday the first day of July next.

BAILLIE, MOLLOY AND MACKINTOSH,
*Attornies for the said Insolvent.*

---

IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

In the matter of ALEXANDER DONALD MACLEOD and CHRISTOPHER FAGAN (since deceased), late Merchants and Agents carrying on business in Calcutta under the style of Macleod, Fagan and Company.

NOTICE is hereby given, that by an order of the said Court made in this matter on the fifth day of May instant, it was ordered that the Insolvent ALEXANDER DONALD MACLEOD, be at liberty to amend the Joint Schedule of his said firm filed in this matter. And it was further ordered, that the hearing of the matters of the Petition of Messieurs Hamilton and Company, the Petitioning creditors of the said Insolvents said firm, should be postponed until Saturday the first day of July next.

BAILLIE, MOLLOY AND MACKINTOSH,
*Attornies for the said Insolvent, firm of Messieurs Macleod, Fagan and Company.*

---

কলিকাতার যোত্রহীন ঋণিদিগের উপকারার্থ আদালত।

আলেকজান্দর ডনাল্ড মাকলৌড যোত্রহীনের বিষয়ে।

সম্বাদ দেওয়া যাইতেছে যে উক্ত বিষয়ে বর্ত্তমান মে মাসের ৫ তারিখে উক্ত আদালত এই হুকুম করিলেন যে উক্ত যোত্রহীন এই বিষয়ে আপনার তফসীল সংশোধন করিবার অনুমতি পান্। এবং আরো হুকুম হইল যে উক্ত যোত্রহীনের দরখাস্তকারি মহাজন শ্রীযুত হামিল্টন কোম্পানির দরখাস্তের নানা বিষয় শুনন আগামি ১ জুলাই শনিবারপর্য্যন্ত মুলতবী থাকে।

বেলি মলয় ও মাকিন্টস।
উক্ত যোত্রহীনের উকীল।

---

কলিকাতার যোত্রহীন ঋণিদিগের উপকারার্থ আদালত।

ইহার পূর্ব্বে সওদাগর ও এজেন্ট যে আলেকজান্দর ডনাল্ড মাকলৌড ও তৎপরে মৃত কৃষ্টফর ফেগন সাহেব মাকলৌড ফেগন কোম্পানি নামে কলিকাতায় ব্যবসা করিত তাহারদের বিষয়ে।

সম্বাদ দেওয়া যাইতেছে যে বর্ত্তমান মে মাসের ৫ তারিখে এই বিষয়ে উক্ত আদালত হুকুম করিলেন যে উক্ত যোত্রহীন আলেকজান্দর ডনাল্ড মাকলৌড এই বিষয়ে ঐ কুঠীর সাধারণ তফসীল সংশোধন করিবার অনুমতি পায়। এবং ইহাতে আরো হুকুম হইল যে উক্ত কুঠীর উক্ত যোত্রহীনেরদের দরখাস্তকারি মহাজন শ্রীযুত হামিল্টন কোম্পানির দরখাস্তের নানা বিষয় শুনন আগামি ১ জুলাই তারিখ শনিবারপর্য্যন্ত মুলতবী থাকে।

বেলি মলয় ও মাকিন্টস।
উক্ত মাকলৌড ফেগন কোম্পানির কুঠীর উক্ত যোত্রহীনের উকীল।

[গবর্ণমেন্ট গেজেট ১৮৪৩। ২৩ মে।]

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান কাশমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA TUESDAY, MAY 30, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ৩০ মে।


## CIRCULAR ORDERS OF THE SUDDER NIZAMUT ADAWLUT.

No. 8.

*To the Several Criminal Authorities in the Lower Provinces.*

The Court circulate, for the information of the several Criminal Authorities, the following Extract from a Despatch, from the Honourable the Court of Directors, to the Government of India, in the Legislative Department, under date the 14th December 1842.

"We trust that care is taken to prevent this Act,* from operating oppressively towards persons affected by it."

W. Kirkpatrick, *Deputy Register.*

Fort William, 5th May, 1843.

* Act XXI. of 1841, for the better prevention of local nuisances.

No. 9.

*To the Several Criminal Authorities in the Lower Provinces.*

The Court, having had under consideration, in reference to Act XXXI. of 1841, that a Magistrate's order in cases of trespass or the like, may include the infliction of a fine of Rupees 50, not appealable under Section 2, of that enactment, as well as an award of possession of the thing in dispute, which is appealable to the Superior Court, and desirous to correct the anomaly caused by one portion of an order being intangible, and another portion of the same proceeding being capable of reversal by the appellate Authority, direct that, in such cases, distinct and separate orders be passed; that in which the Magistrate's decision is final being kept apart from any order appealable to the Sessions Court.

W. Kirkpatrick, *Deputy Register.*

Fort William, 22d April, 1843.

[*Government Gazette, 30th May,* 1843.]

## সদর নিজামৎ আদালতের সরকুলর অর্ডর।

৮ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত নানা ফৌজদারীর কার্য্যকারক বরাবরেষু।

শ্রীযুত অনরবিল কোর্ট অফ ডৈরেক্টর্স সাহেবেরা ১৮৪২ সালের ১৪ ডিসেম্বর তারিখে ভারতবর্ষের গবর্ণমেণ্টের নিকটে লেজিসলেটিব ডিপার্টমেণ্টে যে পত্র লিখিয়াছিলেন তাহার পশ্চাৎ লিখিত চুম্বক নানা ফৌজদারী আদালতের বিজ্ঞাপনের নিমিত্ত সদর আদালত সর্ব্বত্র পাঠাইতেছেন।

আমারদের ভরসা আছে যে এই আইন* যে ব্যক্তিরদের সম্পর্কে জারী হইয়াছিল তদ্দ্বারা তাহারদের অত্যাচার নিবারণার্থে যথোচিত উদ্যোগ হইতেছে।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ৫ মে।

* স্থান বিশেষের ক্ষতিজনক ব্যাপারের নিবারণার্থ ১৮৪১ সালের ২১ আইন।

৯ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত নানা ফৌজদারীর কার্য্যকারক বরাবরেষু।

সদর আদালত বিবেচনা করিয়াছেন যে ১৮৪১ সালের ৩১ আইনের দ্বারা অন্যায়রূপে দ্রব্য গ্রহণ করণ এবং সেইরূপ অন্য অপরাধে মাজিষ্ট্রেট সাহেব এই মত হুকুম করিতে পারেন্ যে অপরাধি ব্যক্তির ৫০৲ টাকা জরীমানা হইবেক এবং বিরোধি বিষয়ের দখল সেই ব্যক্তি ফিরিয়া দিবেক ঐ আইনের ২ ধারানুসারে জারীমানার ঐ হুকুমের উপর আপীল হইতে পারে না কিন্তু দ্রব্যের দখল দেওনের হুকুমের উপর উপরিস্থ আদালতে আপীল হইতে পারে। অতএব হুকুমের এক ভাগ চূড়ান্ত এবং অন্য ভাগ আপীল আদালতের দ্বারা অন্যথা হইতে পারে ইহা অসঙ্গত বোধ হওয়াতে তাহা শুধরিবার নিমিত্ত সদর আদালত হুকুম করিতেছেন্ যে এই মত গতিকে পৃথক্ ও স্বতন্ত্র হুকুম দিতে হইবেক এবং যে২ বিষয়ে মাজিষ্ট্রেট সাহেবের নিষ্পত্তি চূড়ান্ত তাহা এক হুকুমনামাতে থাকিবেক এবং যে২ বিষয়ের উপর আপীল সেশন আদালতে হইতে পারে তাহা অন্য হুকুমনামাতে লিখিতে হইবেক।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম ১৮৪৩। ২২ আপ্রিল।

John C. Marshman, *Bengalee Translator.*

## CONSTRUCTIONS.

No. 1365.

1817. Reg. XX. Sec. 12 and 13. 1811. Reg. VII. Sec. 3.

Held, that a Thanadar is empowered, by Sections 12 and 13, Regulation XX. of 1817, to enter upon an enquiry into a charge of Rape, preferred directly at the Thannah, no complaint having been preferred in the first instance at the Cutcheree of the Magistrate.

Western Court, 19th November; Calcutta Court, 9th December, 1842.

No. 1366.

1840. Act IV. Regarding disputes between a proprietor and a mortgagee.

In a dispute between a proprietor of an estate, and a mortgagee of an Orchard situated therein, the Magistrate of Bareilly, considering the possession of the latter to have been satisfactorily established, directed him to be maintained in possession. The proprietor appealed, and the Session Judge reversed the decision of the Magistrate, directed him to maintain the proprietor in possession, and referred the mortgagee to the Civil Court.

The Western Court considered that the course adopted by the Magistrate in the case in question, for the maintenance of the mortgagee in possession, till formally dispossessed by the usual process laid down in the Regulations, was right.

The Calcutta Court concurred.

Western Court, 2d December; Calcutta Court, 23d idem, 1842.

No. 1367.

1842. Act X.

From the Register of the Western Court, to the Register of the Presidency Court of Sudder Dewanny Adawlut, dated 22d December, 1842.

1. I am directed to request that you will lay the accompanying copy of a letter, No. 493, dated 1st instant, with its original enclosure from the Officiating Commissioner of Meerut, before the Calcutta Court, for the opinion of the Judges thereon.

2. On the several points, regarding which an interpretation of Act No. X. of 1842, is sought, this Court would answer as follows:

3. Differing from Mr. Begbie, the Court would restrict the meaning of the term "house-holder" used in the Act to *house proprietor*, tenants not being included in the definition, an interpretation that seems obvious with reference to the provision in Section 3, for the rate being raised by a percentage on the rent, or yearly value of the premises, within the settlement, which could not be intended to be assessed by mere tenants of the property.

4. On the second point of enquiry, the Court agree with Mr. Begbie as to the permanent character of the Committee when once constituted subject to the liability of dissolution contemplated in Section 8, and in respect to the rates being annually revisable at the discretion of the Committee. In the third subject of enquiry also the Court concur with the Commissioner.

5. With respect to the 4th question, the Court conceive, that under the terms of the Act the Committee in all its members would be jointly and severally responsible for any misappropriation of monies collected, to purposes foreign from those contemplated in the enactment; but they observe that the fact whether the Act complained of, was or was not a "misapplication," of the nature described in Section 3, would be determinable on trial of the "Civil action" provided by the same Section.

From the Officiating Commissioner 1st Division, to the Register of the Court of Sudder Dewanny Adawlut, Western Provinces, dated 1st December, 1842.

1. I have the honor to lay before the Court, the accompanying letter to my address from Major Angelo, Secretary to the Local Committee at Mussooree, proposing for resolution, certain points of doubt entertained by the Residents at that place, regarding the meaning and intent of Act X. of 1842.

2. The points discussed by Major Angelo, are four in number.

*First.* The meaning to be attached to the word "House-holder" used in the Act.

## কনষ্ট্রুক্সন অর্থাৎ আইনের অর্থ।

### ১৩৬৫ নম্বর।

বিধান হইল যে বলাৎকারের কোন নালিশ প্রথমতঃ মাজিষ্ট্রেট সাহেবের কাছারীতে যদি না করা গিয়া থাকে এবং সেই প্রকার নালিশ একেবারে থানাতে করা যায় তবে থানাদার ১৮১৭ সালের ২০ আইনের ১২। ১৩ ধারানুসারে ঐ নালিশের তজবীজ করিতে পারেন্।

১৮১৭ সাল ২০ আইন ১২ ও ১৩ ধারা। ১৮১১ সাল ৭ আইন ৩ ধারা।

পশ্চিম দেশের সদর আদালত। ১৮৪২। ১৯ নবেম্বর।

কলিকাতার সদর আদালত। ১৮৪২। ৯ ডিসেম্বর।

---

### ১৩৬৬ নম্বর।

এক জন ভূম্যধিকারী ও ফলের বাগানের বন্ধকলওনিয়া মহাজনেতে বিবাদ হইল। তাহাতে ঐ বন্ধকলওনিয়া মহাজনের দখলে বাগান আছে ইহা হুদ্বোধরূপে সাব্যস্ত হইয়াছে জ্ঞান করিয়া বরেলীর মাজিষ্ট্রেট সাহেব তাহার ভোগদখলে তাহা থাকিতে হুকুম দিলেন। পরে ভূম্যধিকারী আপীল করিল এবং সেশন জজ সাহেব মাজিষ্ট্রেট সাহেবের নিষ্পত্তির অন্যথা করিয়া বাগান ভূম্যধিকারির ভোগদখলে রাখিতে হুকুম দিলেন এবং বন্ধকলওনিয়া মহাজনকে দেওয়ানী আদালতে নালিশ করিতে কহিলেন।

১৮৪০ সাল ৪ আইন। বন্ধকলওনিয়া এবং ভূম্যধিকারির মধ্যে বিরোধের বিষয়।

তাহাতে আলাহাবাদের সদর আদালত বিধান করিলেন যে এই মোকদ্দমায় মাজিষ্ট্রেট সাহেব যে হুকুম করিয়াছিলেন অর্থাৎ বন্ধকলওনিয়া মহাজন যাবৎ আইনের নিরূপিত রীত্যনুসারে নিয়মমত বেদখল না হয় তাবৎ সেই বাগান তাহার দখলে থাকিবেক সেই হুকুম যথার্থ।

তাহাতে কলিকাতাস্থ সদর আদালত সম্মত হইলেন।

পশ্চিম দেশের সদর আদালত ১৮৪২। ২ ডিসেম্বর।

কলিকাতার সদর আদালত। ১৮৪২। ২৩ ডিসেম্বর।

---

### ১৩৬৭ নম্বর।

কলিকাতার সদর দেওয়ানী আদালতের রেজিষ্টর সাহেবের নিকটে ১৮৪২ সালের ২২ ডিসেম্বর তারিখের আলাহাবাদের সদর আদালতের রেজিষ্টর সাহেবের পত্র।

১৮৪২ সাল ১০ আইন।

১। মীরটের একটিং কমিস্যনর সাহেব এই মাসের ১ তারিখে ৪৯৩ নম্বরী যে পত্র লিখিলেন তাহার পশ্চাৎ লিখিত নকল ও তাহার সঙ্গে যে সকল লিপি পাঠান গিয়াছিল তাহাতে কলিকাতাস্থ সদর আদালতের জজ সাহেবেরদের মত পাইবার নিমিত্ত তাহা তাঁহারদিগকে জানাইতে তোমাকে আদেশ করিতেছি।

২। ১৮৪২ সালের ১০ আইনের যে নানা বিষয়ের অর্থ জিজ্ঞাসা হইয়াছে তাহাতে আলাহাবাদের সদর আদালত এই উত্তর করিয়াছেন।

৩। এই সদর আদালত বেগবি সাহেবের মতে সম্মত না হইয়া বোধ করেন্ যে ঐ আইনের মধ্যে "গৃহস্থ" এই কথার অর্থ ঘরের মালিক বুঝায় এবং ভাড়াটিয়া ব্যক্তি তাহার মধ্যে গণ্য হইতে পারে না। ঐ আইনের ৩ ধারার বিধি বিবেচনা করিলে এই প্রকার অর্থ অতিস্পষ্ট হইবেক কেননা ঐ টাক্স বন্দোবস্তসম্পর্কীয় বাটীর খাজানার অর্থাৎ তাহার বার্ষিক মুল্যের উপর শতকরার হিসাবে নিরূপণ হইতেছে অতএব ঐ বাটীর ভাড়াটিয়া ব্যক্তি যে ঐ টাক্সের সংখ্যা নিরূপণ করে এমত বোধ হইতে পারে না।

৪। জিজ্ঞাসিত দ্বিতীয় বিষয়ে এই সদর আদালতের সাহেবেরা বেগবি সাহেবের মতে ঐক্য হইয়া বোধ করেন্ যে কমিটি একবার নিযুক্ত হইলে নিত্য থাকিবেন কেবল ঐ আইনের ৮ ধারার নিরূপিতমতে ঐ কমিটি নিবর্ত্ত হইতে পারেন এবং ঐ কমিটি আপন বিবেচনাক্রমে টাক্সের হার প্রতিবৎসরে সংশোধন করিতে পারেন্। জিজ্ঞাসিত তৃতীয় বিষয়েও এই সদর আদালত কমিস্যনর সাহেবের মতে সম্মত আছেন্।

৫। জিজ্ঞাসিত চতুর্থ বিষয়ে সদর আদালতের সাহেবেরা বোধ করেন্ ঐ যে আইনমতে যে অভিপ্রায়ে টাকা আদায় হয় তাহাছাড়া অন্য কোন কার্য্যেতে সেই টাকা ব্যয় হইলে ঐ আইনের নিয়মানুসারে ঐ কমিটি এবং তাহার অন্তঃপাতি সকল ব্যক্তি একে২ ও সাধারণে সেই বিষয়ে দায়ী হইবেন। কিন্তু তাঁহারা আরো কহেন্ যে যে কার্য্যের বিষয়ে নালিশ হয় তাহা তৃতীয় ধারার নির্দ্দিষ্ট "প্রকার কর্ম্মভিন্ন অন্য কর্ম্মে" ব্যয় করণের অপরাধ কি না ইহা ঐ ধারার নিরূপিতমতে দেওয়ানী আদালতে বিচারের সময়ে নিশ্চয় হইবেক।

প্রথম এলাকার একটিং কমিস্যনর সাহেব ১৮৪২ সালের ১ ডিসেম্বর তারিখে আলাহাবাদের সদর আদালতের রেজিষ্টর সাহেবের নিকটে যে পত্র লিখিলেন তাহা।

১। মসূরীর নগরীয় কমিটির সেক্রেটারী শ্রীযুত মেজর আনজিলো সাহেব আমার নিকটে যে পত্র লিখিলেন তাহা এক্ষণে সদর আদালতে দরপেশ করিতেছি। তাহার মধ্যে ১৮৪২ সালের ১০ আইনের অর্থ ও অভিপ্রায়ের কতক২ বিষয়ে ঐ স্থাননিবাসি ব্যক্তিরদের যে সন্দেহ জন্মিয়াছে তাহা ভঞ্জনার্থ প্রার্থনা করেন্।

২। যে২ বিষয়ে মেজর আনজিলো সাহেব বাদানুবাদ করিতেছেন তাহা এই চারি।

প্রথম। ঐ আইনের মধ্যে "গৃহস্থ" যে কথা লেখা আছে তাহার অর্থ কি।

[*Government Gazette*, *30th May*, 1843.]

*Second.* Whether the application to be placed under the operation of the Act, is to be made annually, or only once, and the operation of the Act to be considered permanent when sanctioned by Government.

*Third.* The propriety of appointing the Political Agent at Dehra, and the Resident Magistrate, to be ex-officio members of the Committee; and

*Fourth.* The degree of responsibility which will attach to the Committee.

3. On the first point, it appears to me that the word "house-holder" must be understood *generally*, as comprehending both Tenants and house-proprietors. I see no difference between tenants in the hills and tenants in the plains, the rents of houses being fixed by the proprietors for the season, and being generally as high or higher, than the annual rents of houses in the plains. I apprehend no injury to the proprietors of houses likely to arise from the rates being voted by the tenants; as the former always have it in their power to raise their rents; and it appears to me that the latter have an equal, if not greater interest than the proprietors in maintaining the roads or other public works in good repair. The interests of the proprietors are moreover, protected by the limit of taxation fixed by Section 3, of the Act.

4. On the second point, I conceive that when the Act shall have been once rendered operative, on the application of the house-holders, it must continue so permanently; and that a revision of rates should be made annually by the Committee, with reference to the increase or decrease in the number of inhabited houses, and the rise and fall in rents.

5. Regarding the third point, I am of opinion that with reference to Section 2, of the Act, the Political Agent at Dehra, not "being an inhabitant of the place," could not be appointed a member of the Committee. I see no reason however why the Resident Magistrate should not be nominated a member of the Committee, if so desired by that body, during the time of his *actual* residence in the Hills.

6. With respect to the fourth and last point of doubt, it seems to me clear enough, that the intent of Section 3, of the Act is to hold the Committee responsible for any *fradulent* misapplication of the money collected by them; and not for any mere error of judgment "in respect of any contract entered into by them bonâ fide on behalf of the inhabitants."

Calcutta Court concurred on the 20th January, 1843.

---

### No. 1368.

1841. Act XXIX.

Held, on a reference from the Judge of Cawnpore, in adoption of the rule of Circular Order of the Sudder Dewanny Adawlut, No. 25, dated 7th January 1831, that the interval of the established vacations, must not be allowed to be deducted, in the calculation of the period beyond which default is incurred under Act XXIX. of 1841.

Western Court, 2nd December, 1842; Calcutta Court, 23d idem.

---

### No. 1369.

1825. Reg. IX. Sec. 3.

1822. Reg. VII. Sec. 11, 12, 14 and 16 to 35.

1833. Reg. IX.

Held, on a reference from the Judge of Ghazeepore, that the Government are, by Section 3, Regulation IX. 1825, competent to authorize the Revenue Authorities, though not employed in revising settlements, to perform all the Acts described in Sections 11, 12, 14, and 16 to 35, of Regulation VII. of 1822, in any specified tract within the provinces of Bengal, Behar, Orissa, and Benares, in the summary adjudication of suits between individuals; that the provisions of Regulation IX. 1833, are applicable to adjudications in such parts, made in conformity with those provisions; and that, therefore, the Collector is competent to adjudge claims connected with disputed boundaries in those tracts.

Western Court, 27th January; Calcutta Court, 10th February, 1843.

---

### No. 1370.

1836. Act XXVI.

Held, on a reference from the Sessions Judge of Delhi, that an appeal from the decisions and orders of a Superintendant of Police in the Governor General's

[গবর্ণমেন্ট গেজেট ১৮৪৩।১০ মে।]

দ্বিতীয়। ঐ আইন আমলে আসিবার দরখাস্ত প্রতিবৎসরে করিতে হইবেক কি একবারমাত্র এবং ঐ আইনের কার্য্য গবর্ণমেন্ট একবার মঞ্জুর করিলে তাহা নিত্য জ্ঞান হইবেক কি না।

তৃতীয়। ঐ কমিটির অন্তঃপাতির মধ্যে দেরাদূনের পোলিটিকাল এজেন্ট সাহেব-কে এবং সেই স্থানের মাজিষ্ট্রেট সাহেবকে আপন২ পদোপলক্ষে ভর্ত্তি করা কি না।

চতুর্থ। ঐ কমিটির উপর কিপর্য্যন্ত ঝুঁকী থাকিবেক।

৩। প্রথম বিষয়ে আমার বোধ হয় যে "গৃহস্থ" এই কথার অর্থের মধ্যে সামান্যতঃ ভাড়াটিয়া ব্যক্তি এবং ঘরের মালিক বোধ হইবেক। পর্ব্বতের মধ্যের ভাড়াটিয়া ব্যক্তি এবং মাঠস্থ ভাড়াটিয়া ব্যক্তির মধ্যে আমি কিছু ভেদ দেখি না। বাটীর খাজানা বাটীর মালিকেরা বৎসরে২ ধার্য্য করে এবং তাহা সামান্যতঃ মাঠস্থ ঘরের বার্ষিক খাজানার তুল্য এবং কখন২ তাহাহইতে অধিক। আমার বোধ হয় যে ভাড়াটিয়া ব্যক্তিরা যদি টাক্সের হার নিরূপণ করে তাহাতে বাটীর মালিকের কিছু ক্ষতি হইতে পারে না যেহেতুক মালিক ইচ্ছা করিলে ভাড়া বাড়াইতে পারে। এবং আমার বোধ হয় যে রাস্তা-ইত্যাদি উত্তমরূপে মেরামৎ করিয়া রাখাতে মালিকেরদের যে ক্ষতিবৃদ্ধি থাকে ভাড়াটিয়া ব্যক্তিরদের তাহাহইতে অধিক ক্ষতিবৃদ্ধি আছে। এবং ঐ আইনের ৩ ধারানুসারে টাক্সের সীমা নির্দ্ধার্য্য হওয়াতে ঘরের মালিকেরদের স্বার্থ রক্ষা পাইবেক।

৪। দ্বিতীয় বিষয়ে আমার বিবেচনা হয় যে গৃহস্থেরদের দরখাস্তক্রমে ঐ আইন একবার আমলে আসিলে তাহা নিত্য থাকিবেক। এবং লোকালয়ের সংখ্যা বৃদ্ধি কি কম হওয়ার এবং ভাড়ার বৃদ্ধি কি কম হওয়ার অনুসারে কমিটি বৎসরে২ ঐ টাক্সের হার সংশোধন করিতে পারেন্।

৫। জিজ্ঞাসিত তৃতীয় বিষয়ে আমার বোধ হয় যে ঐ আইনের ২ ধারানুসারে দেরাদূনের পোলিটিকাল এজেন্ট সাহেব সেই স্থানের বাশেন্দা না হওয়াতে কমিটির অন্তঃপাতী হইতে পারেন্ না। কিন্তু কমিটির সাহেবেরা ইচ্ছা করিলে সেই স্থানের মাজিষ্ট্রেট সাহেব যত কাল পর্ব্বতে নিতান্ত বাস করেন্ তত কাল তাঁহাকে ঐ কমিটির অন্তঃপাতি ব্যক্তির মধ্যে নিযুক্ত করিলে বোধ হয় কিছু আপত্তি হইতে পারে না।

৬। জিজ্ঞাসিত চতুর্থ ও শেষ বিষয়ে আমার অতিস্পষ্ট বোধ হয় যে কমিটির সাহেবেরা যে টাকা আদায় করেন্ তাহা যদি চাতুরীক্রমে অন্য কর্ম্মে খাটান্ তবে ঐ আই-নের ৩ ধারানুসারে কমিটির সাহেবেরা দায়ী হইবেন কিন্তু নগরবাসি ব্যক্তিরদের পক্ষে তাঁহারা যে সকল চুক্তি করেন্ তাহাতে যদি বিবেচনামাত্রের ত্রুটি হয় তবে সেই টাকার বিষয়ে তাঁহারা দায়ী হইবেন না।

তাহাতে ১৮৪৩ সালের ২০ জানুআরি তারিখে কলিকাতার সদর আদালত আলাহাবাদের সদর আদালতের মতে সম্মত হইলেন।

---

১৩৬৮ নম্বর।

কানপুরের জজ সাহেবের জিজ্ঞাসা করাতে বিধান হইল যে ১৮৩১ সালের ৭ জানুআরি তারিখের সদর দেওয়ানী আদালতের ২৫ নম্বরী সরক্যুলর অর্ডরের বিধির অনুসারে যে মিয়াদ অতীত হইলে ১৮৪১ সালের ২৯ আইনক্রমে মোকদ্দমা ডিসমিস হয় সেই মিয়াদের হিসাবকরণেতে আদালতে নিরূপিত বন্দের সময় বাদ দেওয়া যাইবেক না। ১৮৪১ সাল ২৯ আইন।

পশ্চিম দেশের সদর আদালত। ১৮৪২। ২ ডিসেম্বর।
কলিকাতার সদর আদালত। ১৮৪২। ২৩ ডিসেম্বর।

---

১৩৬৯ নম্বর।

গাজীপুরের জজ সাহেবের জিজ্ঞাসা করাতে বিধান হইল যে রাজস্বের কর্ম্মকারকেরা যদ্যপি বন্দোবস্ত সংশোধনের কার্য্যে নিযুক্ত না থাকেন্ তথাপি বাঙ্গালা ও বেহার ও উড়িষ্যা ও বারাণস প্রদেশের কোন বিশেষ ভূমিতে বিবাদিরদের মোকদ্দমা সরাসরীরূপে নিষ্পত্তি করণেতে ১৮২২ সালের ৭ আইনের ১১। ১২। ১৪ এবং ১৬ অবধি ৩৫ পর্য্যন্ত ধারার নির্দ্দিষ্ট কর্ম্ম সকল করিতে ১৮২৫ সালের ৯ আইনের ৩ ধারানুসারে গবর্ণমেন্ট তাঁহারদিগকে হুকুম দিতে পারেন্। এবং সেই২ ভূমিতে ঐ বিধির অনুসারে যে সকল নিষ্পত্তি হয় তাহাতে ১৮৩৩ সালের ৯ আইনের হুকুম খাটিবেক অতএব সেই২ ভূমিতে সীমাসরহদ্দের বিবাদঘটিত যে দাওয়া হয় তাহা কালেক্টর সাহেব নিষ্পত্তি করিতে পারেন্। ১৮২৫ সাল ৯ আইন ৩ ধারা। ১৮২২ সাল ৭ আইন ১১। ১২। ১৪ ও ১৬ অবধি ৩৫ ধারা। ১৮৩৩ সাল ৯ আইন।

পশ্চিম দেশের সদর আদালত। ১৮৪৩। ২৭ জানুআরি।
কলিকাতার সদর আদালত। ১৮৪৩। ১০ ফেব্রুআরি।

---

১৩৭০ নম্বর।

দিল্লীর সেশন জজ সাহেবের জিজ্ঞাসা করাতে বিধান হইল যে মাজিষ্ট্রেট সাহেব কিম্বা অন্য যে কর্ম্মকারক ফৌজদারী মোকদ্দমার বিচার করিতে ক্ষমতা রাখেন্ তাঁহার ১৮৩৬ সাল ২৬ আইন।